



# বঙ্কিম রচনাবলী

প্রথম খণ্ড

সমগ্র উপন্যাস

শ্রীযোগেশচন্দ্র বাগল কর্তৃক লিখিত

**জীবনী ও উপন্যাসের সংক্ষিপ্ত পরিচয়সহ**



সাহিত্য সংসদ। ৩২এ আচার্য প্রফুল্লচন্দ্র রোড। কলকাতা ৯



প্রথম প্রকাশ—আশ্বিন ১৩৬০
মুদ্রণ সংখ্যা ৪৭৫০
দ্বিতীয় প্রকাশ—মাঘ ১৩৬৩
মুদ্রণ সংখ্যা ৫১০০

প্রকাশক। মহেন্দ্রনাথ দত্ত
শিশু-সাহিত্য সংসদ প্রাইভেট লিঃ
৩২এ আচার্য প্রফুল্লচন্দ্র রোড। কলিকাতা ৯



মুদ্রক। শ্রীশৈলেন্দ্রনাথ গুহরায়
শ্রীসরস্বতী প্রেস লিঃ
৩২এ আচার্য প্রফুল্লচন্দ্র রোড। কলিকাতা ৯
প্রচ্ছদপট : শ্রীপীযূষ মিত্র
পরিবেশক : ইন্ডিয়ান বুক ডিস্ট্রিবিউটিং কোং
৬৫।২ মহাত্মা গান্ধী রোড
কলিকাতা ১২

**দাম বার টাকা পঞ্চাশ পয়সা**

# প্রকাশকের নিবেদন

## প্রথম সংস্করণ

সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্রের উপন্যাসসমূহের বহু সংস্করণ বাজারে প্রচলিত থাকিলেও জনপ্রিয় সুষ্ঠু সংস্করণ এযাবৎ আদৌ বাহির হয় নাই। আমরা এই অভাব পূরণ করিতে যথাসাধ্য চেষ্টা করিয়া সাহিত্য-সম্রাটের প্রতি আন্তরিক শ্রদ্ধা নিবেদন করিতে উদ্যোগী হইয়াছি।

বঙ্কিমচন্দ্রের সমগ্র উপন্যাস একত্রে একখণ্ডে যাহাতে সহজে ব্যবহার করিবার উপযোগী করা যায়, সেদিকে লক্ষ্য রাখিয়া আমরা ইহার বর্ত্তমান আকার সাব্যস্ত করিয়াছি।

পুস্তকের মুদ্রণপারিপাট্য, কাগজের স্থায়িত্ব, সুষ্ঠু ও মজবুত বাঁধাই, মনোরম আবরণী প্রভৃতি বিভিন্ন দিক হইতে এই খণ্ডটিকে একটি আদর্শ সংস্করণ করিতে আমরা যত্নের ত্রুটি করি নাই। মূল্যের দিক দিয়াও যাহাতে সাধারণ পাঠকের ক্রয়-ক্ষমতার মধ্যে থাকে তাহার দিকে যথাসাধ্য লক্ষ্য রাখিয়াছি' সুধী বঙ্গ-সমাজের সুমার্জ্জিত রুচির দিক হইতে এই খণ্ডটি বহুদিনের একটি অভাব মোচন করিবে—এ বিশ্বাসও আমাদের আছে। বাংলা সাহিত্যের বিদগ্ধ সুধী সমাজে ইহা সাগ্রহে গৃহীত হইলে আমরা আমাদের শ্রম সার্থক জ্ঞান করিব।

এই খণ্ডে বঙ্কিমচন্দ্রের একটি সংক্ষিপ্ত জীবনী ও উপন্যাসরাজির পরিচয়াদি সম্পর্কে একটি তথ্যবহুল অধ্যায় সুসাহিত্যিক শ্রীযুক্ত যোগেশচন্দ্র বাগল মহাশয় লিখিয়া দিয়াছেন: ইহার জন্য তিনি আমাদের অশেষ ধন্যবাদার্হ।

বঙ্কিমচন্দ্রের অন্যান্য সমগ্র রচনাবলীও এইরূপ মনোরম ও আকর্ষণীয় অপর একটি খণ্ডে প্রকাশিত করার ইচ্ছা রহিল।

পরিশেষে বক্তব্য এই যে, যে-কোন বাংলা ক্লাসিকেরই স্থায়িত্বদান ও জনপ্রিয় করিবার পক্ষে এরূপ সুষ্ঠু শোভন সংস্করণ প্রকাশিত হওয়া একান্ত আবশ্যক। পাঠক-সমাজে বর্ত্তমান খণ্ডটি কিরূপ আদরণীয় হইবে তাহার উপরই আমাদের পরবর্ত্তী প্রয়াস নির্ভর করিবে।



# সূচীপত্র





# বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

(জন্ম : ২৬শে জুন ১৮৩৮; মৃত্যু : ৮ই এপ্রিল ১৮৯৪)

"বন্দে মাতরম্"-মন্ত্রের ঋষি শ্রেষ্ঠতম ঔপন্যাসিক বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের নাম রাঢ়ে বঙ্গে কে না শুনিয়াছে? বাংলা ভাষা ও সাহিত্যের পরিপুষ্টিসাধনে এবং বাঙালীর জাতীয় চরিত্র নিয়ন্ত্রণে বঙ্কিমচন্দ্রের দান অফুরন্ত। বঙ্কিমচন্দ্র জীবদ্দশায় সাহিত্যস্রষ্টা ঔপন্যাসিক রূপে সমধিক প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন, কিন্তু মৃত্যুর দশ-বার বৎসরের মধ্যেই জাতীয়তার উদ্গাতা রূপেই তিনি সমধিক পূজিত হইতে থাকেন। তিনি ছিলেন সরকারী কর্ম্মচারী—আরম্ভাবধি অবসরকাল পর্য্যন্ত ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কলেক্টর। তিনি কর্ম্মব্যপদেশে উচ্চ-নীচ, শিক্ষিত-অশিক্ষিত নানা শ্রেণীর লোকের সঙ্গে ঘনিষ্ঠভাবে পরিচিত হইবার সুযোগ পাইয়াছেন, আবার উপরিতন ইংরেজ কর্ম্মচারীদের আচার-আচরণ এবং বিচারপদ্ধতিও সম্যক্ অবগত হইয়াছিলেন। বহিরাগত চাপ ও ভিতরকার ত্রুটি দূর করিয়া জাতীয় চরিত্রকে সংহত করিবার উদ্দেশ্যে বঙ্কিমচন্দ্র লেখনী পরিচালনা করেন। জাতির জীবনে তাঁহার ভাবধারা অনুপ্রবিষ্ট হইয়া ইহাকে জয়যুক্ত করিয়া তুলিয়াছে।

**বংশ-পরিচয়** : বঙ্কিমচন্দ্রের পূর্ব্বপুরুষদের নিবাস হুগলী জেলার অন্তর্গত দেশমুখো গ্রামে। তাঁহার প্রপিতামহ রামহরি চট্টোপাধ্যায় মাতামহের সম্পত্তি পাইয়া চব্বিশ পরগণার কাঁটালপাড়া পল্লীতে আসেন। রামহরির পৌত্র যাদবচন্দ্র চট্টোপাধ্যায়। বঙ্কিমচন্দ্র যাদবচন্দ্রের তৃতীয় পুত্র। তাঁহার মাতামহ বিখ্যাত পণ্ডিত ভবানীচরণ বিদ্যাভূষণ। বঙ্কিমচন্দ্রের অন্য তিন ভ্রাতা যথাক্রমে—জ্যেষ্ঠ শ্যামাচরণ, মধ্যম সঞ্জীবচন্দ্র ও কনিষ্ঠ পূর্ণচন্দ্র। বঙ্কিমচন্দ্র ১৮৩৮ খ্রীস্টাব্দের ২৬শে জুন (১৩ই আষাঢ়, ১২৪৫) কাঁটালপাড়ায় ভূমিষ্ঠ হন। তখন তাঁহার পিতা সবেমাত্র নিমক মহালের কর্ম্ম হইতে উন্নীত হইয়া মেদিনীপুরে ডেপুটি কলেক্টর পদে নিযুক্ত হইয়াছিলেন।

পিতা যাদবচন্দ্রের জীবনও বেশ বৈচিত্র্যপূর্ণ। তিনি ফার্সী ও ইংরেজীতে শিক্ষালাভ করিযাছিলেন। কৈশোরেই কটকে নিমক মহালে জ্যেষ্ঠ ভ্রাতার কর্ম্মস্থানে কার্য্য গ্রহণ করেন। স্বীয় সততাগুণে তিনি এ বিভাগে বিশেষ সুনাম অর্জ্জন করিয়াছিলেন। এই সময়ে একবার তাঁহার জীবন বিপন্ন হইয়া এক সন্ন্যাসীর কৃপায় তিনি বিপন্মুক্ত হন। তিনি তাঁহার নিকট দীক্ষা গ্রহণ করেন। সন্ন্যাসী সম্প্রদায়ের প্রতি বঙ্কিমচন্দ্রের আকর্ষণ পিতার বিপন্মুক্তির কাহিনী হইতেই আসিয়াছিল। শুধু আকর্ষণ বলিলেও ভুল হইবে। পিতার সন্ন্যাসী-প্রীতি ও জীবন-যাত্রা প্রণালীদ্বারা বঙ্কিমচন্দ্র এত প্রভাবান্বিত হইয়াছিলেন যে, সন্ন্যাসধর্ম্মের অলৌকিকত্বে তাঁহার গভীর প্রত্যয় জন্মে। তাঁহার উপন্যাসাবলীতে সন্ন্যাসীর আবির্ভাব ইহার প্রকৃষ্ট প্রমাণ।

**বাল্যের শিক্ষা** : জন্মাবধি প্রথম ছয় বৎসরকাল বঙ্কিমচন্দ্রকে কাঁটালপাড়ায় থাকিতে হয়। এই বয়সেই তাঁহার অসামান্য মেধার পরিচয় পাওয়া গিয়াছিল। কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র লিখিয়াছেন, 'শুনিয়াছি বঙ্কিমচন্দ্র একদিনে বাঙ্গালা বর্ণমালা আয়ত্ত করিয়াছিলেন।' তিনি আরও বলেন যে, তাঁহাদের পিতৃদেব বঙ্কিমচন্দ্রের অসামান্য প্রতিভা বুঝিতে পারিয়া তাঁহার শিক্ষা সম্বন্ধে বিশেষ যত্নবান ও সতর্ক ছিলেন। কুল-পুরোহিত বিশ্বম্ভর ভট্টাচার্য্যের নিকট পাঁচ বৎসর বয়সে বঙ্কিমচন্দ্রের হাতেখড়ি হয়। কিন্তু গ্রামের পাঠশালায় তিনি কখনও যান নাই। গ্রাম্য পাঠশালার গুরু মহাশয় রামপ্রাণ সরকার বাড়ীতে তাঁহার শিক্ষার ভার লয়েন। বঙ্কিমচন্দ্র রামপ্রাণের শিক্ষায় তেমন উপকৃত হন নাই। পরবর্ত্তী কালে তিনি লিখিয়াছিলেন, 'সৌভাগ্যক্রমে আমরা আট-দশ মাসে এই মহাত্মার হস্ত হইতে মুক্তিলাভ করিয়া মেদিনীপুরে গেলাম।'

মেদিনীপুরেই বঙ্কিমচন্দ্রের প্রকৃত শিক্ষা আরম্ভ হইল। পিতা যাদবচন্দ্র সেখানে ডেপুটি কলেক্টর। তাঁহার সঙ্গে পদস্থ ইংরেজদের স্বতঃই পরিচয় ঘটে। ১৮৪৪ খ্রীস্টাব্দে বঙ্কিমচন্দ্র মেদিনীপুরে নীত হইলে নম্র আচরণ ও নিরীহ প্রকৃতির জন্য তিনি তাঁহাদের অতি প্রিয় হইয়া উঠেন। তখন মেদিনীপুর ইংরেজী স্কুলের প্রধান শিক্ষক ছিলেন এফ্. টীড নামক একজন ইংরেজ। তাঁহার পরামর্শে যাদবচন্দ্র বঙ্কিমকে ইংরেজী শিক্ষার্থ তাঁহার বিদ্যালয়ে ভর্ত্তি করি-

দিলেন। বঙ্কিমচন্দ্র অল্পকালের মধ্যে ক্লাসের পাঠে বিশেষ কৃতিত্ব দেখান। বৎসরান্তে পরীক্ষার ফল দৃষ্টে টীড সাহেব তাঁহাকে ডবল প্রমোশন দিতে চাহিলেন। পিতা যাদবচন্দ্রের আপত্তিতে তাহা ঘটিয়া উঠিল না। ১৮৪৭ সনের মধ্যভাগে টীড সাহেব ঢাকায় বদলি হইলে তাঁহার স্থানে সিনক্লেয়ার নিযুক্ত হইয়া আসেন। তাঁহার নিকটও প্রায় দেড় বৎসর বঙ্কিমচন্দ্র ইংরেজী পাঠাভ্যাস করিয়াছিলেন।

১৮৪৯ খ্রীস্টাব্দের প্রারম্ভে বঙ্কিমচন্দ্র মেদিনীপুর হইতে কাঁটালপাড়ায় প্রত্যাবর্ত্তন করেন। এই সনের ফেব্রুয়ারী মাসে নারায়ণপুর গ্রামের পঞ্চবর্ষীয়া একটি বালিকার সহিত তাঁহার বিবাহ হয়।

কাঁটালপাড়ায় আসিয়া বঙ্কিমচন্দ্র সংস্কৃত শ্লোক ও বাংলা কবিতা শিখিলেন। এই সময় ঐ স্থলের শ্রীরাম ন্যায়বাগীশ নামক একজন খ্যাতনামা পণ্ডিতের নিকট তিনি এই দুই বিষয়ে পাঠ লইতেন। বঙ্কিমচন্দ্র ভাল আবৃত্তি করিতে পারিতেন। 'সংবাদ প্রভাকর' ও 'সংবাদ সাধুরঞ্জনে'র বহু কবিতা তিনি কণ্ঠস্থ করিয়াছিলেন। পণ্ডিত হলধর তর্কচূড়ামণির নিকট তিনি মহাভারতের কথা শুনিতেন। ভারতচন্দ্রের বিদ্যার রূপবর্ণন ও গীতগোবিন্দের 'ধীর সমীরে যমুনাতীরে' কবিতাটি তিনি প্রায় আবৃত্তি করিতেন। 'শ্রীকৃষ্ণ আদর্শ পুরুষ ও আদর্শ চরিত্র'—হলধরের এই কয়টি কথা শৈশবেই তাঁহার হৃদয়ে গ্রথিত হইয়াছিল।*

**কালেজী শিক্ষা : হুগলী কলেজ** : মেদিনীপুর হইতে কাঁটালপাড়ায় ফিরিয়া বঙ্কিমচন্দ্র কিছুকাল বাড়ীতে অধ্যয়ন করেন। পরে ১৮৪৯, ২৩শে অক্টোবর হুগলী কলেজে ভর্ত্তি হন। তখন তাঁহার বয়স সাড়ে এগার বৎসর। তখনকার দিনের উচ্চশিক্ষা সম্পর্কে এখানে দু'চার কথা বলা আবশ্যক। কলেজসমূহে কলেজ ও স্কুল দুইটি বিভাগ থাকিত। স্কুল বিভাগ আবার দুইটি অংশে বিভক্ত ছিল—সিনিয়র ও জুনিয়র। সিনিয়র ও জুনিয়র অংশ একযোগে এখনকার উচ্চ ইংরেজী বিদ্যালয়ের সমপর্য্যায়ভুক্ত ছিল। হিন্দু কলেজ, ঢাকা কলেজ প্রভৃতির মত হুগলী কলেজের স্কুল বিভাগেও সিনিয়র ও জুনিয়র দুই অংশ ছিল। সিনিয়র অংশে তিনটি শ্রেণী, প্রত্যেক শ্রেণীর দুইটি করিয়া সেকশন; জুনিয়র অংশে চারিটি শ্রেণী, এখানেও প্রথম তিন শ্রেণীর দুইটি করিয়া সেকশন। বঙ্কিমচন্দ্র জুনিয়র বিভাগে প্রথম শ্রেণীর 'এ' সেকশনে ভর্ত্তি হইলেন।

বঙ্কিমচন্দ্র হুগলী কলেজে ১৮৫৬ সনের ১২ই জুলাই পর্য্যন্ত সর্ব্বসাকুল্যে প্রায় সাত বৎসর এক ক্রমে অধ্যয়ন করেন। কাঁটালপাড়া হইতে নৌকাযোগে গঙ্গা পার হইয়া প্রত্যহ কলেজে যাইতেন। কলেজে অধ্যয়ন কালে তাঁহার সঙ্গী ছিলেন কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়। পূর্ণচন্দ্র তাঁহার বঙ্কিমবিষয়ক স্মৃতিকথায় এই সময়কার নানা কথা বলিয়া গিয়াছেন। বঙ্কিম-চন্দ্র পাঠে এতই অগ্রসর ছিলেন যে, ক্লাসের পড়া তাঁহার মোটেই পছন্দসই ছিল না। তিনি এই সময় পাঠ্যাতিরিক্ত পুস্তকাদি পড়িয়া জ্ঞান-পিপাসা মিটাইতেন। তিনি অল্প সময়ের মধ্যেই স্বীয় প্রতিভার পরিচয় দিতে সমর্থ হইলেন।

বঙ্কিমচন্দ্র যখন হুগলী কলেজে ভর্ত্তি হন তখন প্রতি বৎসর ১লা অক্টোবর হইতে সেসন আরম্ভ হইয়া পর বৎসর ৩০শে সেপ্টেম্বর শেষ হইত। প্রথম বৎসর বাৎসরিক পরীক্ষায় সাধারণ দক্ষতার ("General Efficiency") জন্য তিনি পুরস্কার পাইয়াছিলেন। ১৮৫২ সনে বার্ষিক পরীক্ষায় বঙ্কিমচন্দ্র পুরস্কার পান নাই। এই বৎসর অক্টোবর মাসে তিনি প্রথম শ্রেণীর 'বি' সেকশনে উন্নীত হন। পর বৎসর, ১৮৫৩ সন হইতে সম্বৎসরকাল ('সেসন') পরিবর্ত্তিত হইয়া ১লা মে হইতে পরবর্ত্তী ৩০শে এপ্রিল পর্য্যন্ত নির্দ্ধারিত হয়। কাজেই এ বৎসরের বাৎসরিক পরীক্ষা আঠার মাস পরে ১৮৫৪ সনের এপ্রিল মাসে গৃহীত হইয়াছিল। এ পরীক্ষা ছিল ১৮৫৩ সনের জুনিয়র স্কলারশিপ পরীক্ষা। জুনিয়র বৃত্তি পরীক্ষা তখন নির্দ্দি[illegible] বিদ্যালয়সমূহে পৃথক্ পৃথক্ ভাবে লওয়া হইত। হুগলী কলেজ ও তাহার অধীন স্কুলস[illegible] হইতে মোট তেয়াত্তর জন ছাত্র এই পরীক্ষা দিয়াছিলেন। বঙ্কিমচন্দ্র পাঠে এতখানি উৎকর্ষ লাভ করিয়াছিলেন যে, উক্ত সংখ্যক পরীক্ষার্থীদের মধ্যে তিনি প্রথম স্থান অধিকার করিয়া যথারীতি আট টাকা মাসিক বৃত্তি লাভ করিলেন।

* বঙ্কিম-প্রসঙ্গ : বঙ্কিমচন্দ্রের বাল্যশিক্ষা—পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়, পৃঃ ৩৩-৪১

# বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

বঙ্কিম-জীবনে ১৮৫৩ সন আর' একটি কারণে স্মরণীয়। ইংরেজী অধ্যয়নে নিবিষ্ট হইলেও বাংলার চর্চ্চায়ও তিনি এ সময় হইতে বিশেষ অবহিত ছিলেন। এই বৎসর (১৮৫৩) 'সংবাদ প্রভাকরে' কবিতাপ্রতিযোগিতায় যোগ দিয়া বঙ্কিমচন্দ্র পারিতোষিক প্রাপ্ত হন। তাঁহার কবিতার নাম—"কামিনীর উক্তি। তোমাতে লো ষড়ঋতু"। এই কবিতাটি ১৮ মার্চ্চ ১৮৫৩ তারিখের 'সংবাদ প্রভাকরে' প্রকাশিত হয়। পারিতোষিকের পরিমাণ কুড়ি টাকা। রংপুর—কুণ্ডীর জমিদার রমণীমোহন ও কালীচরণ রায় চৌধুরী 'প্রভাকর' দৃষ্টে উহার সম্পাদক ঈশ্বরচন্দ্র গুপ্তের নিকট উক্ত টাকা পাঠাইয়া দেন। হুগলী কলেজের অধ্যক্ষ জেম্‌স কার শিক্ষা-সমাজের সম্পাদককে ২০ ফেব্রুয়ারী ১৮৫৪ তারিখে পত্র দ্বারা বঙ্কিমচন্দ্রের এই কৃতিত্বের কথা জ্ঞাপন করেন। হুগলী কলেজে অধ্যয়নকালে ঈশ্বর গুপ্তের রচনার আদর্শে বঙ্কিমচন্দ্র 'সংবাদ প্রভাকর' ও 'সংবাদ সাধুরঞ্জনে' গদ্য-পদ্য রচনা আরম্ভ করেন। পরবর্ত্তী দুই বৎসরে তাঁহার বহু গদ্য-পদ্য রচনা এই দুই পত্রে বাহির হয়। 'কালেজীয় ছাত্রদিগের কবিতা-যুদ্ধ' এ সময়কার একটি উল্লেখযোগ্য ঘটনা। হুগলী কলেজের বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়, কৃষ্ণনগর কলেজের দ্বারকানাথ অধিকারী এবং হিন্দু কলেজের দীনবন্ধু মিত্র 'সংবাদ প্রভাকরে' কবিতা লিখিয়া বাদ-প্রতিবাদে প্রবৃত্ত হন। ইহাতে 'প্রভাকর'-সম্পাদক কবিবর ঈশ্বরচন্দ্র গুপ্তের বিশেষ সমর্থন ছিল। দ্বারকানাথ অল্প বয়সে মারা যান। এক সময়ে ঘোর প্রতিপক্ষ হইলেও, পরবর্ত্তী কালে বঙ্কিমচন্দ্র ও দীনবন্ধুর মধ্যে খুবই বন্ধুত্ব জন্মিয়াছিল।

পরীক্ষায় মাসিক আট টাকা বৃত্তি পাইয়া বঙ্কিমচন্দ্র ১৮৫৪ সনে কলেজ বিভাগের চতুর্থ শ্রেণীতে উন্নীত হইলেন। ১৮৫৫ খ্রীষ্টাব্দের পরীক্ষায়ও বঙ্কিমচন্দ্র শীর্ষস্থান অধিকার করেন এবং দ্বিতীয় বৎসরের জন্য পুনরায় আট টাকা বৃত্তি পান। এবারে তিনি তৃতীয় শ্রেণীতে উঠিলেন। পর বৎসর, ১৮৫৬ সনের এপ্রিল মাসে এই শ্রেণী হইতে তের জন সিনিয়র বৃত্তি-পরীক্ষা দেন। হুগলী কলেজ হইতে পরীক্ষায় সকল বিষয়েই কৃতিত্ব দেখাইয়া বঙ্কিমচন্দ্র দুই বৎসরের জন্য কুড়ি টাকা বৃত্তি লাভ করেন। এই বারে তিনি যথারীতি দ্বিতীয় শ্রেণীতে উন্নীত হইলেন। গ্রীষ্মের ছুটির পর তিনি অল্পদিন মাত্র হুগলী কলেজে অধ্যয়ন করিয়াছিলেন। ১৮৫৬, ১২ই জুলাই হুগলী কলেজ পরিত্যাগ করিয়া আইন পড়িবার জন্য বঙ্কিমচন্দ্র কলিকাতায় প্রেসিডেন্সী কলেজে ভর্ত্তি হইলেন। এই বৎসর, ছাত্রাবস্থায়ই বঙ্কিমচন্দ্রের "ললিতা। পুরাকালিক গল্প। তথা মানস।" নামক প্রথম পুস্তক (কবিতা) প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্রের সাহিত্যানুশীলনে এ সনটি এই কারণে বিশেষ গুরুত্বপূর্ণ সন্দেহ নেই। তাঁহার গদ্য-পদ্য রচনা প্রকাশে ঈশ্বরচন্দ্র গুপ্তের সহায়তা যেমন উল্লেখযোগ্য, তেমনি হুগলী কলেজের সংস্কৃতজ্ঞ বাংলা পণ্ডিতদের বাংলা শিক্ষাদানের কথাও এই প্রসঙ্গে স্মরণীয়। সে যুগে সংস্কৃত কলেজ ব্যতীত অন্য কোন কলেজে সংস্কৃত পঠন-পাঠনের ব্যবস্থা ছিল না। এই কয় বৎসরে বঙ্কিমচন্দ্র বাড়ীতে বসিয়া ভাটপাড়ার পণ্ডিতদের সাহায্যে সংস্কৃত পড়িয়া ইহাতে ব্যুৎপন্ন হন। বঙ্কিমচন্দ্রের সংস্কৃত শিক্ষা সম্বন্ধে এইরূপ জানা যায় :

"১৮৫৩ সালে যে সময়ে হুগলী কলেজে একজন প্রধান ছাত্র বলিয়া গণ্য, ইনি তৎকালে গ্রাম্য চতুষ্পাঠীতে কোন এক অধ্যাপকের নিকট সংস্কৃত অধ্যয়ন করিতে আরম্ভ করেন। বিদ্যালয় হইতে প্রত্যাগমন করিয়া, প্রত্যহ বৈকালে পুঁথি বগলে করিয়া চতুষ্পাঠীতে গমনপূর্ব্বক অধ্যয়ন করিতেন। এক বৎসর মধ্যে ইনি মুগ্ধবোধ ব্যাকরণ, রঘুবংশ, ভট্টীকাব্য, মেঘদূত, উদ্ধবদূত প্রভৃতি অধ্যয়ন করেন। এই অল্প সময় অধ্যয়ন করিয়াই ইনি সংস্কৃত ভাষায় ও সাহিত্যে বিশেষ ব্যুৎপত্তি লাভ করিয়াছিলেন। এক্ষণে ইনি ইংরেজীর ন্যায় সংস্কৃত ভাষাতেও কৃতবিদ্য—দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় : "নববার্ষিকী" (১৮৭৬), পৃ ২৪০।

**প্রেসিডেন্সী কলেজ :** আইন পড়িবার জন্য বঙ্কিমচন্দ্র প্রেসিডেন্সী কলেজে প্রবেশ করিলেন, কিন্তু তৃতীয় বর্ষের পাঠ শেষ না করিয়াই তাঁহাকে কলেজ পরিত্যাগ করিতে হয়। কেন এইরূপ করিতে হইয়াছিল তাহাই এখন বলিতেছি। প্রেসিডেন্সী কলেজে অধ্যয়ন আরম্ভের কয়েক মাস মধ্যেই ১৮৫৭ সনের জানুয়ারী মাসে কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়। এই বৎসর এপ্রিল মাসে বিশ্ববিদ্যালয়-কর্তৃপক্ষ এন্‌ট্রান্স বা প্রবেশিকা পরীক্ষা গ্রহণের ব্যবস্থা করিলেন। পরবর্ত্তী কালের বহু বিখ্যাত ব্যক্তি এই প্রথম বৎসর প্রবেশিকা পরীক্ষায় উপস্থিত হন। বঙ্কিমচন্দ্র প্রেসিডেন্সী কলেজের আইন-বিভাগ হইতে পরীক্ষা দিয়া প্রথম বিভাগে উত্তীর্ণ

হইলেন। এবারে তাঁহার সঙ্গে পরীক্ষা দিয়াছিলেন কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, সুপণ্ডিত কৃষ্ণকমল ভট্টাচার্য্য, সত্যেন্দ্রনাথ ঠাকুর, শিশিরকুমার ঘোষ প্রভৃতি স্বনামধন্য ব্যক্তিগণ।

বিশ্ববিদ্যালয় পর বৎসরই (১৮৫৮) বি-এ পরীক্ষা গ্রহণের ব্যবস্থা করিলেন। এখানে বলা প্রয়োজন যে, ইণ্টারমিডিয়েট পরীক্ষা গ্রহণের ব্যবস্থা হয় ইহার তিন বৎসর পরে ১৮৬১ সন হইতে। বি-এ পরীক্ষায় সর্ব্বসমেত ১৩ জন ছাত্র পরীক্ষা দেয়। তন্মধ্যে দুই জন মাত্র দ্বিতীয় বিভাগে উত্তীর্ণ হন—বঙ্কিমচন্দ্র প্রথম ও প্রেসিডেন্সী কলেজের সাধারণ বিভাগের ছাত্র যদুনাথ বসু দ্বিতীয় স্থান অধিকার করিলেন। পরীক্ষা খুব কঠিন হওয়ায় প্রথমে কেহই উত্তীর্ণ হইতে পারেন নাই, পরে বিশ্ববিদ্যালয়ের সিণ্ডিকেট পরীক্ষকমণ্ডলীর সুপারিশ অনুযায়ী ৭ নম্বর 'গ্রেস' দিয়া উক্ত দুই জনকে বি-এ পরীক্ষায় উত্তীর্ণ করা হয়। এ সম্বন্ধে ১৮৫৮ সনের সিণ্ডিকেটের 'মিনিটসে' ২৪শে এপ্রিল তারিখে গৃহীত নিম্নোক্ত সিদ্ধান্তের উল্লেখ আছে :

3. Read a letter from the University Board of Examiners in Arts, stating that of the 13 Candidates for the degree of B.A , three had been absent during the whole, or a portion of the Examination, and that of the others, all had failed

Read also a letter from the like Board, recommending, that, two Candidates, *viz* , Bunkim Chunder Chatterjee and Judoonath Bose who had passed creditably in five of the six subjects, and had failed by not more than seven marks in sixth, might as a special act of grace, be allowed to have their degrees, being placed in the second division, it being clearly understood, that such favour should in no case, be regarded as a precedent in future years

RESOLVED —That the two candidates mentioned, be admitted to the degree of B A *

প্রথম বি-এ উপাধিকারী বলিয়া বঙ্কিমচন্দ্র ও যদুনাথের নাম চারিদিকে ছড়াইয়া পড়ে। ১৮৫৮, ১১ই ডিসেম্বর কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রথম সমাবর্ত্তন উৎসবে বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও যদুনাথ বসুকে বি-এ উপাধিতে ভূষিত করা হয়। আগেই বলিয়াছি, আইন অধ্যয়ন শেষ করিবার পূর্ব্বেই তৃতীয় বৎসরে বঙ্কিমচন্দ্রকে প্রেসিডেন্সী কলেজ ত্যাগ করিতে হয়। কলেজ-ত্যাগের কারণ সরকার কর্তৃক ১৮৫৮ সনের ৬ই আগষ্ট তারিখে তাঁহার ডেপুটি ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কলেক্টর পদে নিয়োগ। যাহা হউক, চাকরি আরম্ভের প্রায় বার বৎসর পরে ১৮৬৯, জানুয়ারী মাসে বঙ্কিমচন্দ্র প্রেসিডেন্সী কলেজ হইতে বি-এল পরীক্ষা দেন। পরীক্ষায় তিনি প্রথম বিভাগে তৃতীয় স্থান অধিকার করিয়াছিলেন।

**চাকরিক্ষেত্র** : বঙ্কিমচন্দ্র ১৮৫৮, ৬ই আগষ্ট ডেপুটি ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কলেক্টর পদে নিযুক্ত হন। দীর্ঘ তেত্রিশ বৎসর কাল কর্ম্ম করিবার পর ১৮৯১, ১৪ সেপ্টেম্বর তিনি অবসর গ্রহণ করেন। বঙ্কিমচন্দ্র ছাত্রাবস্থায় বিভিন্ন বিষয়াদির পুস্তক পাঠ করিয়া সমসাময়িক উন্নতিশীল ভাবধারার সঙ্গে পরিচিত হইয়াছিলেন। দেশ-বিদেশ সম্বন্ধে নানা জ্ঞানও আহরণ করিয়াছিলেন। তখনকার দিনে প্রধান প্রগতিশীল মতবাদ ছিল কোঁৎ-প্রবর্ত্তিত 'পজিটিভিজম্' বা হিতবাদ। বঙ্কিমচন্দ্র ইহা দ্বারা বিশেষরূপে অনুপ্রাণিত ও প্রভাবিত হইয়া উঠিলেন। কর্ম্মকালে তিনি সাধারণের প্রত্যক্ষ সংস্পর্শে আসিয়া স্বদেশ ও স্বজাতি সম্বন্ধেও সত্যিকার জ্ঞান লাভ করিতে লাগিলেন। বিচার ও তদন্তকালে এবং দুর্ভিক্ষে দুর্গতদের মধ্যে সাহায্য বিতরণ প্রভৃতি নানাবিধ কর্ম্মব্যপদেশে তিনি বিভিন্ন শ্রেণীর লোক-চরিত্র ও জীবনযাপন প্রণালীর বিষয় অবগত হইবার সুযোগ পান। অন্যান্য প্রগতিশীল দেশসমূহের মাপকাঠিতে আমরা কোথায় রহিয়াছি, কি করিলেই বা দেশের ও দশের প্রকৃত উন্নতি সম্ভব এ সমুদয় চিন্তারও বিশেষ অবসর পাইলেন। তিনি এ বিষয়ে স্বদেশবাসীদের সজাগ করিবার জন্যও অবিলম্বে সচেষ্ট হইলেন। ধর্ম্ম, সমাজ, আদর্শ জীবনযাপন প্রণালী প্রভৃতি সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের মতামত ক্রমশঃ বদলাইয়া গিয়াছিল বটে, কিন্তু মাতৃভাষার উন্নতিতে তিনি বরাবর অবহিত ছিলেন। তাঁহার আশ্চর্য্য লেখনী স্পর্শে বাংলা ভাষা সাহিত্য সুগঠিত ও বলিষ্ঠ হইয়া উঠিয়াছিল। দীর্ঘকাল যাবৎ তাঁহার একদিকে সরকারী কর্ম্ম আর অন্য দিকে দেশহিত সমানে চলিয়াছে। সাহিত্য-সেবা তথা দেশহিত এবং সরকারী কার্য্যকে এ কারণ আলাদা করিয়া দেখা তাঁহার পক্ষে বড়ই কঠিন ছিল। দেশহিতব্রতী বঙ্কিমচন্দ্রের জীবনাদর্শ

*University of Calcutta, *Minutes* for the year 1858, pp. 18-19.

## বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

সম্যক্ বুঝিতে হইলে তাঁহার কর্ম্মকাল ও কর্ম্মস্থল সম্বন্ধে সঠিক জ্ঞান থাকা আবশ্যক। এ হেতু তাঁহার সরকারী কর্ম্মের একটি সংক্ষিপ্ত তালিকা (ছুটির হিসাব, পদোন্নতি প্রভৃতি বাদে) এখানে দেওয়া হইল :

| স্থান | পদ | নিয়োগের তারিখ |
|---|---|---|
| যশোহর | ডেপুটি ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কলেক্টর | ১৮৫৮, ৭ আগষ্ট |
| নেগুঁয়া (মেদিনীপুর) | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৬০, ২১ জানুয়ারী |
| খুলনা | ঐ | ১৮৬০, ৯ নবেম্বর |
| বারুইপুর (২৪ পরগণা) | ঐ | ১৮৬৪, ৫ মার্চ্চ |
| | গবর্নমেণ্টের আমলাদের বেতন নির্দ্ধারণের জন্য কমিশনের কাজ | ১৮৬৭, ৩১ মে |
| আলীপুর (২৪ পরগণা) | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ (অস্থায়ী) | ১৮৬৭, ১৪ আগষ্ট |
| মুর্শিদাবাদ | ঐ (২য় শ্রেণী) | ১৮৬৯, ১৫ ডিসেম্বর |
| | বহরমপুরস্থ রাজসাহী কমিশনারের পার্সনাল এসিষ্টাণ্ট—অস্থায়ী | ১৮৭১, ২৫ এপ্রিল—২৭ মে |
| বারাসত (২৪ পরগণা) | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৭৪, ৪ মে |
| | মালদহে রোডসেস কার্য্যে—অস্থায়ী, | ১৮৭৪, ২৫ অক্টোবর |
| হুগলী | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৭৬, ২০ মার্চ্চ |
| ,, | ঐ এবং বর্দ্ধমান বিভাগের কমিশনারের অস্থায়ী পার্সনাল এসিষ্টাণ্ট | ১৮৮০, ৬ নবেম্বর |
| হাবড়া | ঐ ঐ | ১৮৮১, ১৪ ফেব্রুয়ারী |
| কলিকাতা | বেঙ্গল গবর্নমেণ্টের এসিঃ সেক্রেঃ | ১৮৮১, ৪ সেপ্টেম্বর |
| আলীপুর (২৪ পরগণা) | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৮২, ২৬ জানুয়ারী |
| বারাসত ( ঐ ) | ঐ (অস্থায়ী) | ১৮৮২, ৪ মে |
| আলীপুর ( ঐ ) | ঐ (অস্থায়ী) | ১৮৮২, ১৭ মে |
| জজপুর (কটক) | ঐ (অস্থায়ী) | ১৮৮২, ৮ আগষ্ট |
| হাবড়া | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৮৩, ১৪ ফেব্রুয়ারী |
| ঐ | ঐ (১ম শ্রেণী) | ১৮৮৪, ১ নবেম্বর |
| ঝিনাদহ (যশোহর) | ঐ | ১৮৮৫, ১ জুলাই |
| ভদ্রক (কটক) | ঐ (অস্থায়ী) | ১৮৮৬, ১৭ মে |
| হাবড়া | ডেঃ ম্যাজিঃ ও ডেঃ কলেঃ | ১৮৮৬, ১০ জুলাই |
| মেদিনীপুর | ঐ | ১৮৮৭, ১৯ মে |
| আলীপুর (২৪ পরগণা) | ঐ | ১৮৮৮, ১৬ এপ্রিল |
| | অবসর গ্রহণ—১৪ সেপ্টেম্বর, ১৮৯১ | |

উপরের তালিকা হইতে জানা যায়, বঙ্কিমচন্দ্র মধ্য, পশ্চিম ও উত্তরবঙ্গে অন্যূন পনর-ষোলটি জেলা ও মহকুমা সহরে ডেপুটি ম্যাজিষ্ট্রেট ও ডেপুটি কলেক্টর এবং অন্যান্য পদে এই তেত্রিশ বৎসর কাল কর্ম্মে লিপ্ত ছিলেন। এই সব স্থানের লোকজন, সমাজ, বিভিন্ন শ্রেণী ও সম্প্রদায়ের আচার-আচরণ লক্ষ্য করিয়া তিনি যে প্রচুর অভিজ্ঞতা অর্জ্জন করিয়াছিলেন কিছু পূর্ব্বে তাহার আভাস দিয়াছি। প্রায় প্রতিটি স্থলেই সুবিচারক হিসাবে তিনি যথেষ্ট খ্যাতি অর্জ্জন করিয়াছিলেন। সমসাময়িক ব্যক্তিগণের রচনা এবং পত্রিকা-পুস্তকাদি মারফত আমরা তাঁহার কৃতিত্ব ও গুণপনার কথা কতকটা জানিতে পারি। তখনকার দিনে পুলিসের অত্যাচার অনাচার ছিল সর্ব্বজনবিদিত। এহেতু বঙ্কিমচন্দ্র পুলিস সম্পর্কে সর্ব্বদা সজাগ ছিলেন। তাঁহাদের আচরণে ব্যত্যয় দেখিলে তিনি কঠোর ভাষায় তাহার সমালোচনা করিতেন, অপরাধী পুলিস কর্ম্মচারীকে শাস্তি দিতেও তিনি কখন পশ্চাৎপদ হইতেন না। খুলনা মহকুমায় (তখনও জেলা হয় নাই) কর্ম্মকালে প্রথম জীবনেই বঙ্কিমচন্দ্র কিরূপে অত্যাচারী ইংরেজদের উপদ্রব-উৎপীড়ন, এবং ডাকাতি প্রভৃতি দমন করিয়াছিলেন, একাধিক সূত্র হইতে তাহা অবগত

হইলেন। এখানি প্রকাশিত হয় ১৮৬৫ সনে। ইহার পরেই 'কপালকুণ্ডলা' বাহির হইল ১৮৬৬ খ্রীষ্টাব্দে। তিন বৎসর পরে ১৮৬৯ সনে তাঁহার 'মৃণালিনী' আত্মপ্রকাশ করে। প্রথম উপন্যাস প্রকাশের পরেই বঙ্গের বিদগ্ধমণ্ডলী বাংলা ভাষার মাধুর্য্য ও ঐশ্বর্য্য অনুভব করিতে পারিলেন। পর পর আরও দুইখানি উপন্যাস প্রকাশে বঙ্কিমচন্দ্রের খ্যাতি সর্ব্বত্র ছড়াইয়া পড়িল। বঙ্কিমচন্দ্রের বাংলা উপন্যাসসমূহ সম্পর্কে স্বতন্ত্র অধ্যায়ে বিশদভাবে আলোচনা করা হইবে।

বহরমপুরে (মুর্শিদাবাদ) থাকার সময়ই (১৮৬৯-৭৪) যেন বঙ্কিমের সাহিত্যিক প্রতিভা বিশেষভাবে স্ফূর্ত্তি লাভ করে। শুধু উপন্যাস রচনা নহে, সাহিত্য-সংস্কৃতিকে কেন্দ্র করিয়া সমাজের হিত-চিন্তায় তিনি অভিনিবিষ্ট হইলেন। তিনি কলিকাতাস্থ বেঙ্গল সোশ্যাল সায়ান্স এসোসিয়েশনে "On the Origin of Hindu Festivals" এবং "A Popular Literature for Bengal" নামক দুইটি সুচিন্তিত ও সারগর্ভ প্রবন্ধ পাঠ করেন। প্রথমটি বহরমপুর গমনের পূর্ব্বে পঠিত হইয়াছিল। উক্ত এসোসিয়েশনের 'ট্রান্‌জ্যাকসান্‌সে' যথাক্রমে ১৮৬৯ ও ১৮৭০ সনে প্রবন্ধ দুইটি প্রকাশিত হয়। 'ক্যালকাটা রিভিয়ু' নামক সে যুগের বিখ্যাত ইংরেজী ত্রৈমাসিকে ১৮৭১ সনে তাঁহার "Bengali Literature" ও "Buddhism and Sankhya Philosophy" পত্রস্থ হইল। তাঁহার আরও দুইটি ইংরেজী প্রবন্ধ বাহির হয় প্রসিদ্ধ সাংবাদিক শম্ভুচন্দ্র মুখোপাধ্যায়ের 'মুখার্জ্জি'স ম্যাগাজিনে' যথাক্রমে ১৮৭২, ডিসেম্বর ও ১৮৭৩, মে মাসে। প্রথমটির নাম "The Confessions of a Young Bengal" এবং দ্বিতীয়টির নাম "The Study of Hindu Philosophy"। কিন্তু ইংরেজীর মধ্যেই স্বদেশ ও সমাজের হিত-চিন্তা আবদ্ধ রাখিয়া বঙ্কিম-মানস পরিতৃপ্ত হইল না। প্রায় সঙ্গে সঙ্গেই তিনি মাতৃভাষার মাধ্যমে স্বদেশ ও স্বজাতির সেবায় অগ্রসর হইলেন। আর মুর্শিদাবাদ-বহরমপুরই হইল তাঁহার কর্ম্মক্ষেত্র।

এই সময়ে বহরমপুরে বহু মনীষীর সমাবেশ ঘটিয়াছিল। ভূদেব মুখোপাধ্যায়, রামদাস সেন, লালবিহারী দে, রামগতি ন্যায়রত্ন, রাজকৃষ্ণ মুখোপাধ্যায়, দীনবন্ধু মিত্র, লোহারাম শিরোরত্ন, গঙ্গাচরণ সরকার, অক্ষয়চন্দ্র সরকার, বৈকুণ্ঠনাথ সেন, তারাপ্রসাদ চট্টোপাধ্যায়, দীননাথ গঙ্গোপাধ্যায়, গুরুদাস বন্দ্যোপাধ্যায় (পরে হাইকোর্টের বিচারপতি) প্রমুখ সুধী ও মনীষীদের সঙ্গে স্বদেশ সমাজ সাহিত্য সংস্কৃতির আলোচনায় বঙ্কিমচন্দ্র একেবারে মশ্‌গুল হইয়া যাইতেন। বঙ্কিমচন্দ্র রাশভারী লোক ছিলেন। কিন্তু স্বদেশের সত্যিকার হিতকল্পে তিনি ক্রমে 'সামাজিক' হইয়া উঠিলেন। দেশের মঙ্গলার্থ কিরূপে পরস্পরের মধ্যে যোগাযোগ স্থাপন করা যায় তাহাই হইল তাঁহার একান্ত ভাবনা।

**সাহিত্য-সেবা, দ্বিতীয় পর্ব্ব :** এই ভাবনা কার্য্যে রূপায়িত হইবার উপায়ও সত্বর নির্ণীত হইল। বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' নামে একখানি বাংলা মাসিকপত্র প্রকাশের উদ্যোগ-আয়োজনে ব্যাপৃত হইলেন। লেখক-গোষ্ঠীরও অভাব হইল না। তিনি উপরোক্ত মনীষীবর্গকে বঙ্গ-বাণীর সেবায় অনুপ্রাণিত করিয়াছেন। অগ্রজ সঞ্জীবচন্দ্র, জগদীশনাথ রায়, অক্ষয়চন্দ্র সরকার প্রভৃতিও বঙ্কিমচন্দ্রের আগ্রহাতিশয়ে বাংলা সাহিত্যের সেবায় আত্মনিয়োগ করেন। সিভিলিয়ান রমেশচন্দ্র দত্ত তাঁহারই উপদেশে বাংলা লিখিতে উদ্বুদ্ধ হন। পরবর্ত্তী কালে হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়কেও তিনি বাংলা সাহিত্যের সেবায় প্রবৃত্ত করান। 'বঙ্গদর্শন'কে কেন্দ্র করিয়া বঙ্কিমচন্দ্রের নেতৃত্বে যে লেখক-গোষ্ঠী গড়িয়া উঠিল, সাহিত্যের বিভিন্ন বিভাগে তাঁহাদের কৃতিত্ব ক্রমশঃ পরিলক্ষিত হইতে থাকে। কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় ও সুপণ্ডিত কৃষ্ণকমল ভট্টাচার্য্যও পত্রিকার লেখক-শ্রেণী ভুক্ত হন। কি মহৎ উদ্দেশ্য লইয়া বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' প্রতিষ্ঠা করিয়াছিলেন, পত্র-সূচনায় তাহা এইরূপ উল্লেখ করিয়াছেন :

"আমরা ইংরাজি বা ইংরাজের দ্বেষক নহি। ইহা বলিতে পারি যে, ইংরাজ হইতে এ দেশের লোকের যত উপকার হইয়াছে, ইংরাজি শিক্ষাই তাহার মধ্যে প্রধান। অনন্ত-রত্ন-প্রসূতি ইংরাজি ভাষায় যত অনুশীলন হয়, ততই ভাল।...এমন অনেক কথা আছে যে, তাহা কেবল বাঙ্গালির জন্য নহে; সমস্ত ভারতবর্ষ তাহার শ্রোতা হওয়া উচিত। সে সকল কথা ইংরাজিতে না বলিলে, সমগ্র ভারতবর্ষ বুঝিবে কেন? ভারতবর্ষীয় নানা জাতি একমত, একপরামর্শী, একোদ্যোগী না হইলে, ভারতবর্ষের উন্নতি নাই। এই মতৈক্য, একপরামর্শিত্ব, একোদ্যম, কেবল ইংরাজির দ্বারা সাধনীয়; কেন না এখন সংস্কৃত লুপ্ত হইয়াছে। বাঙ্গালী, মহারাষ্ট্রী, তৈলঙ্গী, পাঞ্জাবী, ইহাদের সাধারণ মিলন-ভূমি ইংরাজি ভাষা। এই

রজ্জুতে ভারতীয় ঐক্যের গ্রন্থি বাঁধিতে হইবে। অতএব যতদূর ইংরাজি চলা আবশ্যক, ততদূর চলুক। কিন্তু একেবারে ইংরাজ হইয়া বসিলে চলিবে না। বাঙ্গালী কখন ইংরাজ হইতে পারিবে না। বাঙ্গালী অপেক্ষা ইংরাজ অনেক গুণে গুণবান্ এবং অনেক সুখে সুখী; যদি এই তিন কোটি বাঙ্গালী হঠাৎ তিন কোটি ইংরাজ হইতে পারিত, তবে ত মন্দ ছিল না। কিন্তু তাহার কোন সম্ভাবনা নাই; আমরা যত ইংরাজি পড়ি, যত ইংরাজি কহি বা যত ইংরাজি লিখি না কেন, ইংরাজি কেবল আমাদিগের মৃত সিংহের চর্ম্মস্বরূপ হইবে মাত্র। ডাক ডাকিবার সময়ে ধরা পড়িব। পাঁচ সাত হাজার নকল ইংরাজ ভিন্ন তিন কোটি সাহেব কখনই হইয়া উঠিবে না। গিল্টী পিতল হইতে খাঁটি রূপা ভাল। প্রস্তরময়ী সুন্দরী মূর্ত্তি অপেক্ষা, কুৎসিতা বন্যনারী জীবনযাত্রার সুসহায়।...যতদিন না সুশিক্ষিত জ্ঞানবন্ত বাঙ্গালীরা বাঙ্গালা ভাষায় আপন উক্তি সকল বিন্যস্ত করিবেন, ততদিন বাঙ্গালীর উন্নতির কোন সম্ভাবনা নাই।...

"যদি কেহ এমত মনে করেন যে, সুশিক্ষিতদিগের উক্তি কেবল সুশিক্ষিতদিগেরই বুঝা প্রয়োজন, সকলের জন্য সে সকল কথা নয়, তবে তাঁহারা বিশেষ ভ্রান্ত। সমগ্র বাঙ্গালীর উন্নতি না হইলে দেশের কোন মঙ্গল নাই। সমস্ত দেশের লোক ইংরাজি বুঝে না, কস্মিন্‌কালে বুঝিবে, এমত প্রত্যাশা করা যায় না। সুতরাং বাঙ্গালায় যে কথা উক্ত না হইবে, তাহা তিন কোটি বাঙ্গালী কখন বুঝিবে না বা শুনিবে না। এখনও শুনে না, ভবিষ্যতে কোনকালে শুনিবে না..." ('বঙ্গদর্শন', বৈশাখ, ১২৭৩)

ইহার পর বঙ্কিমচন্দ্র লেখেন যে, 'বাঙ্গালা ভাষার প্রতি বাঙ্গালীর অনাদরেই, বাঙ্গালীর অনাদর বাড়িতেছে।' এই পত্রকে সুশিক্ষিত বাঙালীর পাঠোপযোগী করাই তাঁহার মূল উদ্দেশ্য। দ্বিতীয় উদ্দেশ্য, 'তাঁহারা ইহাকে আপনাদের বার্ত্তাবহ স্বরূপ ব্যবহার করুন। বাঙ্গালী সমাজে ইহা তাঁহাদিগের বিদ্যা, কল্পনা, লিপিকৌশল এবং চিত্তোৎকর্ষের পরিচয় দিক। তাঁহাদিগের উক্তি বহন করিয়া, ইহা বঙ্গমধ্যে জ্ঞানের প্রচার করুক।' বঙ্কিমচন্দ্র বলেন, এই পত্র শুধু কৃতবিদ্যের মনোরঞ্জনার্থ নয়, সর্ব্বজনপাঠ্য করিবারও যত্ন করা হইবে। ভাষা সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের অভিমত প্রণিধানযোগ্য। তাঁহার মতে 'পাঠকের পাঠোপযোগী অতি সরল ভাষায় ব্যবহারেই সুপাঠ্য রচনা হয় না। 'যাহা সুশিক্ষিত ব্যক্তির পাঠোপযোগী নহে, তাহা কেহই পড়িবে না। যাহা উত্তম তাহা সকলেই পড়িতে চাহে; যে না বুঝিতে পারে, সে বুঝিতে যত্ন করে। এই যত্নই সাধারণের শিক্ষার মূল।' নব্যসম্প্রদায় ও আপামর সাধারণের মধ্যে সহৃদয়তা বর্দ্ধন পত্রের তৃতীয় প্রধান উদ্দেশ্য বলিয়া পত্র-সূচনায় উল্লিখিত হয়।

বঙ্কিমচন্দ্র বহরমপুর হইতে 'বঙ্গদর্শন' ১২৭৯, বৈশাখ মাসে (এপ্রিল ১৮৭২) প্রথম প্রকাশিত করিলেন। একক্রমে চারি বৎসর কাল তিনি ইহা সম্পাদনা করেন। ইহার পর প্রায় দুই বৎসর বন্ধ থাকিয়া ১২৮৪ হইতে ১২৮৯ সাল পর্য্যন্ত অগ্রজ সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় অনিয়মিতভাবে, কখনও কিছুকাল বাদ দিয়া বাহির হয়। 'বঙ্গদর্শন' প্রথম কলিকাতা-ভবানীপুরে মুদ্রাযন্ত্রে মুদ্রিত হইত। ১৮৭৩ সনে কাঁটালপাড়ায় বঙ্কিমচন্দ্রের নিজ ভবনে একটি মুদ্রাযন্ত্র স্থাপিত হয় এবং সেখান হইতে 'বঙ্গদর্শন' প্রকাশিত হইতে থাকে। ১২৮৯ বঙ্গাব্দে নবম খণ্ড প্রকাশের পর সঞ্জীবচন্দ্রও ইহা বন্ধ করিয়া দেন। পরে বঙ্কিমচন্দ্রের অন্যতম প্রধান সুহৃদ্ চন্দ্রনাথ বসুর উৎসাহে শ্রীশচন্দ্র মজুমদার ইহার সম্পাদনার ভার গ্রহণ করিয়াছিলেন।

১২৭৯, বৈশাখ মাসে 'বঙ্গদর্শনে'র আবির্ভাব বাংলা সাহিত্যের ইতিহাসে একটি স্মরণীয় ঘটনা। বঙ্কিমচন্দ্রের নিজের এবং তাঁহার সৈনাপত্যে আধুনিক বিদ্যায় শিক্ষিত লেখক-গোষ্ঠীর রচনায় 'বঙ্গদর্শন' বাঙ্গালী জীবন ও সংস্কৃতির দর্পণ স্বরূপ হইয়া উঠিল। রবীন্দ্রনাথের ভাষায়, "বঙ্কিমের বঙ্গদর্শন আসিয়া বাঙালীর হৃদয় একেবারে লুঠ করিয়া লইল।" (জীবন-স্মৃতি, ১৩৪৪, পৃঃ ১২০) বঙ্কিমচন্দ্রের আদর্শ, উদ্দীপনা এবং উপদেশে রাজকৃষ্ণ মুখোপাধ্যায়, অক্ষয়চন্দ্র সরকার, তারাপ্রসাদ চট্টোপাধ্যায়, রামদাস সেন, চন্দ্রনাথ বসু প্রভৃতি মনীষীবৃন্দ লেখনী ধারণ করিলেন। বিজ্ঞান, দর্শন, সাহিত্য, সংস্কৃত সাহিত্য ও কাব্য, সমাজতত্ত্ব, ধর্ম্মতত্ত্ব, ইতিহাস, প্রত্নতত্ত্ব, অর্থনীতি, সঙ্গীত, ভাষাতত্ত্ব, পুস্তক সমালোচনা এমন কোনও বিষয় নাই— যাহা বঙ্গদর্শনে স্থান পাইত না। এ সকল বিষয়ের আলোচনায় বঙ্কিমচন্দ্র গতানুগতিকতার হাত হইতে মুক্ত হইয়া সম্পূর্ণ নূতন পথ ধরিয়াছিলেন। বঙ্গদর্শনের অন্যান্য লেখকবর্গ তাঁহার প্রেরণায় সাহিত্যের বিভিন্ন বিভাগের আলোচনায় মৌলিকত্ব প্রদর্শন করিতে লাগিলেন। 'বিদ্যা, কল্পনা, লিপিকৌশল এবং চিত্তোৎকর্ষ'মূলক বিভিন্ন রচনা কখনও ধারাবাহিকভাবে, কখনও স্বতন্ত্র স্বয়ং-সম্পূর্ণ নিবন্ধাকারে পত্রস্থ হইতে আরম্ভ হয়। বাংলার শিক্ষিত সমাজ

নূতন আলোকে উদ্ভাসিত হইয়া নূতন পথে অগ্রসর হইতে প্রতিজ্ঞাবদ্ধ হইলেন। রবীন্দ্রনাথ লিখিয়াছেন :

"তখন বঙ্গসাহিত্যের যেমন প্রাতঃসন্ধ্যা উপস্থিত আমাদের সেইরূপ বয়ঃসন্ধিকাল। বঙ্কিম বঙ্গসাহিত্যে প্রভাতের সূর্য্যোদয় বিকাশ করিলেন, আমাদের হৃদ্‌পদ্ম সেই প্রথম উদ্ঘাটিত হইল।

"পূর্ব্বে কি ছিল এবং পরে কি পাইলাম, তাহা দুই কালের সন্ধিস্থলে দাঁড়াইয়া আমরা এক মুহূর্ত্তে অনুভব করিতে পারিলাম। কোথায় গেল সেই অন্ধকার, সেই একাকার, সেই সুপ্তি, কোথায় গেল সেই বিষয়বস্তু, সেই গোলেবকাওলি, সেই বালক ভুলানো কথা—কোথা হইতে আসিল এত আলো, এত আশা, এত সঙ্গীত, এত বৈচিত্র্য। বঙ্গদর্শন যেন তখন আষাঢ়ের প্রথম বর্ষার মত 'সমাগতো রাজবদুন্নতধ্বনিঃ'। এবং মুষলধারে ভাববর্ষণে বঙ্গসাহিত্যের পূর্ব্ববাহিনী পশ্চিমবাহিনী সমস্ত নদী নির্ঝরিণী অকস্মাৎ পরিপূর্ণতা প্রাপ্ত হইয়া যৌবনের আসন্নবেগে ধাবিত হইতে লাগিল। কত কাব্য নাটক উপন্যাস কত প্রবন্ধ কত সমালোচনা কত মাসিক পত্র কত সংবাদপত্র বঙ্গভূমিকে জাগ্রত প্রভাত কলরবে মুখরিত করিয়া তুলিল। বঙ্গভাষা সহসা বাল্যকাল হইতে যৌবনে উপনীত হইল।" (বঙ্কিম-প্রসঙ্গ—'বঙ্কিমচন্দ্র', পৃঃ ২-৩)

বঙ্কিমচন্দ্র ছিলেন সব্যসাচী। বিভিন্ন বিষয়ে লিখিতে বিভিন্ন লেখককে তিনি উৎসাহিত করিতেন। তাঁহাদের রচনা সংশোধনান্তর গৌড়জনের নিকট পরিবেশনোপযোগী করিয়া পত্রস্থ করিতেন। পরবর্ত্তীকালের বহু নামজাদা লেখকের রচনাও প্রথমে তাঁহাকে আমূল পরিবর্ত্তন বা সংশোধন করিয়া প্রকাশ করিতে হইত। ইহার ফলে সাহিত্যের মান উন্নত হইল, ভাষাও সুষ্ঠু রূপ পরিগ্রহ করিল। বঙ্কিম স্বয়ং কিন্তু জ্ঞান বিজ্ঞান ইতিহাস প্রভৃতি নানা বিষয়ে রচনা সুরু করিয়া একটি আদর্শ স্থাপন করিলেন 'বঙ্গদর্শনে'র মাধ্যমে। রসসাহিত্য ও মননসাহিত্য দুই-ই তাঁহার মধুর লেখনী স্পর্শে রসপ্লুত হইয়া উঠিল। এমনটি পূর্ব্বে কখন হয় নাই। তিনি এক হস্তে সাহিত্যে সুন্দর রূপ ও মান প্রবর্তন করিতে লাগিলেন, অন্য হস্তে কঠোর সমালোচনা দ্বারা সাহিত্যের আবর্জ্জনা সাফ্ করিতে লাগিয়া গেলেন। রবীন্দ্রনাথের ভাষায়, সেই সময়

"সব্যসাচী বঙ্কিম এক হস্ত নিবারণ কার্য্যে নিযুক্ত রাখিয়াছিলেন। একদিকে অগ্নি জ্বালাইয়া রাখিতেছিলেন আর একদিকে ধূম এবং ভস্মরাশি দূর করিবার ভার নিজেই লইয়াছিলেন।

রচনা এবং সমালোচনা এই উভয় কার্য্যের ভার বঙ্কিম একাকী গ্রহণ করাতেই বঙ্গসাহিত্য এত সত্বর এমন দ্রুত পরিণতি লাভ করিতে সক্ষম হইয়াছিল।

...বঙ্কিম সাহিত্যে কর্ম্মযোগী ছিলেন। তাঁহার প্রতিভা আপনাতে আপনি স্থিরভাবে পর্য্যাপ্ত ছিল না। সাহিত্যের যেখানে যাহা কিছু অভাব ছিল সর্ব্বত্রই তিনি আপনার বিপুল বল এবং আনন্দ লইয়া ধাবমান হইতেন। কি কাব্য কি বিজ্ঞান কি ইতিহাস কি ধর্ম্মগ্রন্থ যেখানে যখনই তাঁহাকে আবশ্যক হইত সেখানে তখনই তিনি সম্পূর্ণ প্রস্তুত হইয়া দেখা দিতেন। নবীন বঙ্গসাহিত্যের মধ্যে সকল বিষয়েই আদর্শ স্থাপন করিয়া যাওয়া তাঁহার উদ্দেশ্য ছিল। বিপন্ন বঙ্গভাষা যেখানেই তাঁহাকে আর্ত্ত স্বরে আহ্বান করিয়াছে সেখানেই তিনি প্রসন্ন চতুর্ভুজ মূর্ত্তিতে দেখা দিয়াছেন।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ৮-১০)

'বঙ্গদর্শনে' বঙ্কিমচন্দ্রের লঘু ব্যঙ্গাত্মক ও গুরুতর ভাবব্যঞ্জক প্রবন্ধ-সাহিত্য, সমালোচন-সাহিত্য এবং উপন্যাসাদি ক্রমশঃ বাহির হইতে থাকে। তখনকার বাঙালী সমাজে দুইটি বৃহত্তম সমস্যা—বিধবাবিবাহ এবং বহুবিবাহ। ইহা লইয়াই বঙ্কিমচন্দ্র উপন্যাস রচনা করিতে বসিলেন। বাঙালীর দৈনন্দিন জীবন ও সমস্যা লইয়া যে সুখপাঠ্য উপন্যাস রচনা করা যায় তাহার পথ দেখাইলেন তিনি। প্রথম সংখ্যা হইতেই 'বঙ্গদর্শনে' তাঁহার বিষবৃক্ষ, ধারাবাহিক-ভাবে প্রকাশিত হইতে থাকে। ইহাতে পর পর বিষবৃক্ষ, ইন্দিরা, যুগলাঙ্গুরীয়, চন্দ্রশেখর, রাধারাণী বাহির হইল। সঞ্জীবচন্দ্রের সম্পাদনাকালে প্রকাশিত হয়—রজনী, কৃষ্ণকান্তের উইল, রাজসিংহ ও আনন্দমঠ। এগুলি অবিলম্বে পুস্তকাকারে প্রকাশিত হয়। বঙ্গদর্শনে লোকরহস্য ও বিজ্ঞানবিষয়ক বহু রচনা বাহির হইতে থাকে। এগুলিও তিনি 'কমলাকান্ত', 'লোকরহস্য' ও 'বিজ্ঞানরহস্য' নাম দিয়া পুস্তকাকারে মুদ্রিত ও প্রকাশিত করেন। সমাজের আভ্যন্তরীণ দোষ-ত্রুটি, গলদ ও অহমিকা দূর করিয়া ইহাকে শুচিশুদ্ধ করিবার উদ্দেশ্যেই তিনি লেখনী ধারণ করিয়াছিলেন। রবীন্দ্রনাথ বলেন :

"তিনি যে কেবল অভয় দিতেন, সান্ত্বনা দিতেন, অভাব পূর্ণ করিতেন, তাহা নহে, তিনি দর্পহারীও

ছিলেন। এখন যাহারা বঙ্গ সাহিত্যের সারথ্য স্বীকার করিতে চান তাঁহারা দিনে নিশীথে বঙ্গদেশকে অত্যুক্তিপূর্ণ স্তুতিবাক্যে নিয়ত প্রসন্ন রাখিতে চেষ্টা করেন, কিন্তু বঙ্কিমের বাণী কেবল স্তুতিবাহিনী ছিল না, খড়্গধারিণীও ছিল।" (ঐ, পৃঃ ১০)

এইরূপে সর্ব্ব বিষয়ই বঙ্কিমের লেখনীস্পর্শে সমুজ্জ্বল হইয়া উঠিল। 'বঙ্গদর্শন' ব্যতীত অক্ষয়চন্দ্র সরকারের 'সাধারণী'তে তিনি জাতীয়তামূলক প্রবন্ধাদি লিখিয়াছিলেন।

বঙ্কিমচন্দ্রের স্বদেশপ্রেম বা দেশ-ভক্তি 'কমলাকান্তের দপ্তরে' কমলাকান্তের মুখ দিয়া প্রথম প্রকাশ লাভ করে। সুবিখ্যাত জাতীয় সঙ্গীত 'বন্দে মাতরম্'ও বঙ্কিমচন্দ্র বঙ্গদর্শন সম্পাদনা কালে ১৮৭৫ সন নাগাদ রচনা করেন। বহু বৎসর পরে উহা 'আনন্দমঠে' সন্নিবিষ্ট হয়। বঙ্কিমচন্দ্রের মন তখনই স্বদেশপ্রেমে কানায় কানায় ভরিয়া উঠিয়াছিল।

**সাহিত্য-সেবা, তৃতীয় পর্ব্ব :** বঙ্কিমচন্দ্র ১৮৭৬ সনে চতুর্থ বর্ষ সমাপ্তির পরই 'বঙ্গদর্শন' তুলিয়া দিতে বাধ্য হইলেন। যাহাকে কেন্দ্র করিয়া তাঁহার সাহিত্য-প্রতিভা ফুলে ফলে সুশোভিত ও সুষমামণ্ডিত হইয়াছিল তাহা উঠিয়া গেলেও, তাঁহার রচনাবলী শীঘ্রই পুস্তকাকারে প্রকাশিত করিয়া সে সমুদয়কে স্থায়িত্ব দান করিলেন। 'বঙ্গদর্শন' বন্ধ হইবার প্রায় দুই বৎসর পরে অগ্রজ সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় ইহা পুনরায় প্রকাশিত হইল। বঙ্কিমচন্দ্র রচনা দ্বারা ইহার সঙ্গে সম্পূর্ণ সহযোগিতা করিতে লাগিলেন। এই পর্ব্বের উপন্যাসাবলী বঙ্কিমচন্দ্রের পরিপক্ক লেখনীপ্রসূত হইলেও বিশেষ উদ্দেশ্য লইয়াই রচিত হয়। স্বদেশবাসীর মনে স্বদেশপ্রেম বা দেশ-ভক্তি উদ্রেক করাইবার জন্য রাজসিংহ (১৮৮২ সনে এবং বড় আকারে ১৮৯৩ সনে), আনন্দমঠ (১৮৮২), দেবী চৌধুরাণী (১৮৮৪) এবং সীতারাম (১৮৮৭) প্রকাশিত করিলেন।

অষ্টম দশকের প্রথম হইতে বঙ্কিমচন্দ্রের দৃষ্টি আর এক দিকে সন্নিবদ্ধ হইল। বঙ্কিমচন্দ্র যৌবনাবধি কোন বিশেষ ধর্ম্মমতে আবদ্ধ না থাকিয়া নিজেকে কোঁৎপন্থী বা 'পজিটিভিষ্ট' বলিয়া গণ্য করিতেন। এই মতের ভিত্তি হইল—যাহাতে অধিকসংখ্যক লোকের হিত হয় তাহা সাধন। গত শতাব্দীর সপ্তম দশক পর্য্যন্ত তাঁহার রচনার মধ্যে এই ভাব সুপরিস্ফুট। ইহা হইতেই তাঁহার মন স্বদেশপ্রেম বা দেশ-ভক্তিতে পরিপ্লুত হয়। জন্মভূমিকে মাতৃজ্ঞানে ভক্তি করার চর্য্যায় তিনি নিজেকে অভ্যস্ত করান। স্বদেশবাসীদের এই চর্য্যায় উদ্বুদ্ধ করিতেও তিনি প্রয়াসী হন। তাঁহার জীবিতকালে তিনি মুখ্যতঃ প্রসিদ্ধ ঔপন্যাসিক বলিয়াই পরিচিত ছিলেন। পরবর্ত্তী সময়ে তিনি জাতীয়তা মন্ত্রের উদ্গাতা ঋষি বঙ্কিম রূপেই আখ্যাত হইয়াছেন। মনীষী বিপিনচন্দ্রও এই মর্ম্মে বলিয়াছেন যে, তাঁহার যৌবনে বঙ্কিম-সাহিত্যের দেশভক্তির দিকে তাঁহাদের দৃষ্টি তেমন করিয়া পড়িবার অবকাশ পায় নাই; তাঁহার উপন্যাসের নব নব সৃষ্টিই তাঁহাদিগকে মোহিত করিয়া রাখিয়াছিল। এই দেশ-ভক্তির চর্য্যা হইতেই বঙ্কিমচন্দ্রের দৃষ্টি ভারতবাসীর জাতীয় জীবনের ভিত্তিমূলে গিয়া পতিত হইল। আর ইহা লইয়া হইল স্বতন্ত্র ধরনের অপূর্ব্ব সাহিত্য-সৃষ্টি।

একটি বিশেষ সূত্র ধরিয়া এই শ্রেণীর সাহিত্য-রচনায় বঙ্কিমচন্দ্র ক্রমে অগ্রসর হইলেন। ১৮৮২ সনের শেষার্দ্ধে শোভাবাজার-রাজবাটীর একটি শ্রাদ্ধানুষ্ঠান লইয়া জেনারেল এসেম্ব্লির (অধুনা স্কটিশ চার্চ কলেজ) অধ্যক্ষ পাদরি হেষ্টি হিন্দুধর্ম্মের উপর আক্রমণ করেন। তখন বঙ্কিমচন্দ্র 'রামচন্দ্র' এই ছদ্ম নামে তাহার জবাব দিতে প্রয়াস পান। পাদরি সুপণ্ডিত কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ও এই বিতর্কে যোগ দিয়াছিলেন। পাদরি হেষ্টি এবং কৃষ্ণমোহনের জবাব দিতে গিয়া হিন্দুধর্ম্মের মূলতত্ত্ব সম্পর্কে বঙ্কিমচন্দ্রের মনে কতকগুলি প্রশ্ন জাগে। সে যুগে প্রসিদ্ধ দার্শনিক কোঁৎ-মতাবলম্বী যোগেশচন্দ্র ঘোষকে লিখিত বঙ্কিমের *Letters on Hinduism* ইহারই ফল। এই পত্রগুলিতে হিন্দুধর্ম্মের মূলতত্ত্ব ব্যাখ্যার প্রয়াস আছে। ইহার বহু বৎসর পূর্ব্বেই বঙ্কিমচন্দ্র অক্ষয়চন্দ্র সরকার সম্পাদিত 'প্রাচীন কাব্য-সংগ্রহে'র সমালোচনাকালে কৃষ্ণলীলাবিষয়ক কাব্যকে যাঁহারা অপবিত্র, অরুচিকর ও অশ্লীল বিবেচনা করেন তাঁহাদের উদ্দেশ্যে লিখিয়াছিলেন যে, 'যাঁহারা এইরূপ বিবেচনা করেন তাঁহারা নিতান্ত অসারগ্রাহী। যদি কৃষ্ণলীলার এই ব্যাখ্যা হইত, তবে ভারতবর্ষে কৃষ্ণভক্তি এবং কৃষ্ণগীতি কখন এতদিন স্থায়ী হইত না।'

পূর্ব্বোল্লিখিত বিতর্কের কিছু পরে তিনি হিন্দুধর্ম্মের মূলতত্ত্ব আলোচনায় বিশেষভাবে

মনঃসংযোগ করিলেন। 'আনন্দমঠ', 'দেবী চৌধুরাণী', 'সীতারাম'-এ স্বদেশপ্রেম ও দেশ-ভক্তির প্রকৃষ্ট ব্যাখ্যা করিলেও, সমাজকে দৃঢ় ভিত্তির উপর সংগঠন কল্পে হিন্দুধর্ম্মের বিস্তৃত আলোচনায় তিনি অত্যধিক অভিনিবিষ্ট হইলেন। তাঁহার সুসংস্কৃত মন পণ্ডিত শশধর তর্কচূড়ামণির হিন্দুধর্ম্ম ব্যাখ্যায় আদৌ সায় দিতে পারিল না। ১৮৮৪ সনে (১২৯১, শ্রাবণ) 'নবজীবন' ও 'প্রচার' প্রকাশের সঙ্গে সঙ্গে স্বকীয় পদ্ধতিতে হিন্দুধর্ম্মের বিস্তৃত আলোচনায় বঙ্কিমচন্দ্র প্রবৃত্ত হইলেন। 'প্রচারে' 'কৃষ্ণচরিত্র' ধারাবাহিকভাবে প্রকাশিত হইয়া ১৮৮৬ সনে প্রথম ভাগ এবং ১৮৯২ সনে সম্পূর্ণ গ্রন্থ মুদ্রাঙ্কিত হয়। এখানে বলা আবশ্যক, 'প্রচার' তাঁহারই প্রত্যক্ষ তত্ত্বাবধানে জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সম্পাদনায় প্রকাশিত হইয়াছিল। 'কৃষ্ণচরিত্র' প্রসঙ্গে রবীন্দ্রনাথ লিখিয়াছেন :

"বঙ্গদেশ যদি অসাড় প্রাণহীন না হইত তবে কৃষ্ণচরিত্রে বর্ত্তমান পতিত হিন্দুসমাজ ও বিকৃত হিন্দুধর্ম্মের উপর যে অস্ত্রাঘাত আছে সে আঘাতে বেদনাবোধ এবং কথঞ্চিৎ চেতনা লাভ করিত। বঙ্কিমের ন্যায় তেজস্বী প্রতিভাসম্পন্ন ব্যক্তি আর কেহই লোকাচার দেশাচারের বিরুদ্ধে এরূপ নির্ভীক স্পষ্ট উচ্চারণে আপন মত প্রকাশ করিতে সাহস করিত না। এমন কি, বঙ্কিম প্রাচীন হিন্দুশাস্ত্রের প্রতি ঐতিহাসিক বিচার প্রয়োগ করিয়া তাহার সার এবং অসার ভাগ পৃথকীকরণ, তাহার প্রামাণ্য এবং অপ্রামাণ্য অংশের বিশ্লেষণ এমন নিঃসঙ্কোচে করিয়াছেন যে এখনকার দিনে তাহার তুলনা পাওয়া যায় না।" (বঙ্কিম-প্রসঙ্গ—'বঙ্কিমচন্দ্র', পৃঃ ১০-১)

'নবজীবনে'ও প্রথম সংখ্যা হইতে বঙ্কিমচন্দ্র 'ধর্ম্মজিজ্ঞাসা' ও 'অনুশীলন' ধর্ম্মমূলক বিবিধ প্রবন্ধ লিখিতে আরম্ভ করিলেন। এইগুলি পরিবর্ত্তিত আকারে এবং নূতন রচনা সহযোগে ১৮৮৮ সনে "ধর্ম্মতত্ত্ব, প্রথম ভাগ, অনুশীলন" নামে বাহির হইল। 'প্রচারে' বঙ্কিমচন্দ্র দেবতত্ত্ববিষয়ক একটি ধারাবাহিক প্রবন্ধ লিখিতে আরম্ভ করেন। 'শ্রীমদ্‌ভগবদ্‌গীতা'র ব্যাখ্যাও উক্ত পত্রে তিনি সুরু করিয়া দিলেন। গীতার দ্বিতীয় অধ্যায়ের ষোড়শ শ্লোক পর্য্যন্ত ব্যাখ্যা বাহির হয়। এই দুইটিই অসম্পূর্ণ থাকিয়া যায়। পরে উভয়ই স্বতন্ত্র পুস্তকে নিবদ্ধ হইয়াছে। বঙ্কিমের সাহিত্য-সেবা জীবনের শেষ দিন পর্য্যন্ত অক্ষুণ্ণ ছিল। 'সোসাইটি ফর হায়ার ট্রেনিং অফ ইয়ং মেন'-এর (পরে, ইউনিভার্সিটি ইন্‌ষ্টিটিউট) সাহিত্য-বিভাগের সভাপতি রূপে বঙ্কিমচন্দ্র বৈদিক সাহিত্য বিষয়ে ইংরেজীতে দুইটি বক্তৃতা দেন (ফেব্রুয়ারী ও মার্চ্চ ১৮৯৪)। ইহার পরই তাঁহার মৃত্যু হয়। এ সম্বন্ধে তাঁহার আরও বক্তৃতা দেওয়ার ইচ্ছা ছিল। বঙ্কিমচন্দ্র উক্ত দুইটি বক্তৃতার প্রারম্ভে বাংলার যুব-ছাত্রের উদ্দেশ করিয়া প্রত্যেককে হয় মূল না হয় অনুবাদের মারফত বৈদিক সাহিত্য অধ্যয়নে তৎপর হইতে উপদেশ দিয়াছিলেন।

বৈদিক যুগের ছবি দিয়া একখানি উপন্যাস লেখার সাধও ছিল বঙ্কিমচন্দ্রের, এবং তিনি বলিয়াছিলেন, 'আরম্ভ করিতে পারিলে শেষ হইয়া যায়।' কিন্তু তাঁহার সে সাধ পূর্ণ হয় নাই। রমেশচন্দ্র দত্ত তাঁহার মৃত্যুর তিন বৎসর পূর্বে এই মর্ম্মে লিখিয়াছিলেন যে, বিপুল হিন্দুশাস্ত্রের সার সংগ্রহ করিয়া নিজে একখানি 'হিন্দুশাস্ত্র' গ্রন্থ প্রকাশের প্রস্তাব করিলে বঙ্কিমচন্দ্র মহাভারত ও ভগবদ্‌গীতা অংশের সঙ্কলনের ভার গ্রহণ করিলেন। কিন্তু কার্য্যতঃ অগ্রসর হইবার পূর্ব্বেই মৃত্যু তাঁহাকে ছিনাইয়া লয়।

যুবক উদীয়মান সাহিত্যিকগণকেও বঙ্কিমচন্দ্র শেষ বয়সে নানা উপদেশ দিয়া সাহিত্যানুশীলনে উৎসাহিত করিয়াছেন। রবীন্দ্রনাথ, হরপ্রসাদ শাস্ত্রী, শ্রীশচন্দ্র মজুমদার, সুরেশচন্দ্র সমাজপতি, হীরেন্দ্রনাথ দত্ত এবং আরও অনেকে নিজ নিজ রচনায় তাহার সাক্ষ্য রাখিয়া গিয়াছেন। সরলা দেবী ছাত্রী অবস্থায় তাঁহার দ্বারা কতখানি অনুপ্রাণিত হইয়াছিলেন তাহাও আমরা কিছুদিন পূর্ব্বে তাঁহার "জীবনের ঝরাপাতা" মারফত জানিতে পারিয়াছি। বর্ষীয়ান্‌ বঙ্কিমচন্দ্র সাহিত্য-জীবনের সার কথাগুলি 'বাঙ্গালার নব্য লেখকদিগের প্রতি নিবেদন'-এ লিখিয়া গিয়াছেন। ইহার দু'একটি এই :

"যদি মনে এমন বুঝিতে পারেন যে, লিখিয়া দেশের বা মনুষ্যজাতির কিছু মঙ্গলসাধন করিতে পারেন, অথবা সৌন্দর্য্য সৃষ্টি করিতে পারেন, তবে অবশ্য লিখিবেন।...

"যাহা অসত্য, ধর্ম্মবিরুদ্ধ, পরনিন্দা বা পরপীড়ন বা স্বার্থসাধন যাহার উদ্দেশ্য, সে সকল প্রবন্ধ কখনও হিতকর হইতে পারে না, সুতরাং তাহা একেবারে পরিহার্য্য। সত্য ও ধর্ম্মই সাহিত্যের উদ্দেশ্য। অন্য উদ্দেশ্যে লেখনী-ধারণ মহা পাপ।" (বিবিধ প্রবন্ধ, ২য় ভাগ, পৃঃ ২০৬, পরিষৎ-সংস্করণ)

## বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

দেশের এবং দশের কল্যাণ কামনা ও কল্যাণ সাধন বঙ্কিমচন্দ্রের জীবনাদর্শ। এই আদর্শে স্থির থাকিয়া তিনি সাহিত্য সৃষ্টি করিয়া গিয়াছেন। তাঁহার ভাষায়,

"সাহিত্যও ধর্ম্ম ছাড়া নহে। কেন না, সাহিত্য সত্যমূলক। যাহা সত্য, তাহা ধর্ম্ম। যদি এমন কুসাহিত্য থাকে যে, তাহা অসত্যমূলক ও অধর্ম্মময়, তবে তাহার পাঠে দুরাত্মা বা বিকৃতরুচি পাঠক ভিন্ন কেহ সুখী হয় না। কিন্তু সাহিত্যে যে সত্য ও যে ধর্ম্ম, সমস্ত ধর্ম্মের তাহা এক অংশ মাত্র।... সাহিত্য ত্যাগ করিও না, কিন্তু সাহিত্যকে নিম্ন সোপান করিয়া ধর্ম্মের মঞ্চে আরোহণ কর।" (ঐ, ঐ, পৃঃ ১৮২)

**রাষ্ট্র-সংস্থা ও রাষ্ট্রীয় চিন্তা :** ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগ পর্য্যন্ত সরকারী কর্ম্মীরা রাষ্ট্রীয় প্রতিষ্ঠানে যোগ দিয়া নানারূপ আন্দোলন পরিচালনা করিতে পারিতেন। সিপাহী যুদ্ধের পর সরকার ক্রমশঃ তাঁহাদের এ অধিকার হরণ করেন। তবে ষষ্ঠ দশকেও কর্ম্মীরা রাজনৈতিক প্রতিষ্ঠানাদির সভ্য বা সদস্য হইতে পারিতেন। ইহাতে সরকার বাধা দিতেন না। ঐ সময় কলিকাতায় ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশন বা 'ভারতবর্ষীয় সভা' ভারতবাসীর মুখপাত্র স্বরূপ আইনানুগভাবে রাষ্ট্রীয় আন্দোলন পরিচালনা করিতেছিলেন। সরকার তখন শাসন ব্যবস্থার সর্ব্ব বিভাগেরই সংস্কার সাধন করিয়া নিজ ক্ষমতা সুপ্রতিষ্ঠিত করিতে প্রয়াসী হইলে বিলাতের পার্লামেণ্টারী 'Opposition' বা বিরোধীদলের মত এই সভা প্রত্যেকটি বিষয়ের পুঙ্খানুপুঙ্খ আলোচনা করিয়া দোষত্রুটি প্রদর্শন করিতেন এবং সঙ্গে সঙ্গে সংশোধনেরও ইঙ্গিত দিতেন। তখনকার দিনের গুণী মানী সরকারী বেসরকারী বহু ব্যক্তি এই সভার সভ্য-শ্রেণীভুক্ত হইয়াছিলেন। বঙ্কিমচন্দ্র তখন খুলনার ডেপুটি ম্যাজিস্ট্রেট ও ডেপুটি কলেক্টর। সেখান হইতে ১৮৮৩ খ্রীষ্টাব্দে তিনি ভারতবর্ষীয় সভার সভ্যশ্রেণীভুক্ত হন। খুলনায় অত্যাচারী-দের দমনে বিশেষ তৎপর হইবার পর হইতেই তাঁহার মনে প্রকৃতপক্ষে দেশপ্রীতির উদ্রেক হয়।

ভারতবর্ষীয় সভার সঙ্গে সরকারের ঘোরতর বিরোধ উপস্থিত হয় ১৮৬৯-৭০ খ্রীষ্টাব্দে। তখন উচ্চশিক্ষার সঙ্কোচ সাধন করিয়া উদ্বৃত্ত অর্থ দ্বারা নিম্নতন শিক্ষার আয়োজনের কথা হয়। পরে এজন্য পথকরাদির প্রবর্ত্তন দ্বারা অর্থসংগ্রহেরও প্রস্তাব চলে। ভারতবর্ষীয় সভার সদস্য অধিকাংশই জমিদার ও উচ্চশিক্ষাপ্রাপ্ত বাঙালীগণ। তাঁহারা একযোগে সরকারী ব্যবস্থার প্রতিবাদ করিতে লাগিলেন। স্যার এডওয়ার্ড গ্রে উচ্চশিক্ষার সপক্ষ ছিলেন। একারণ তাঁহার সময়ে ঊর্দ্ধতম কর্ত্তৃপক্ষের প্রস্তাব কার্য্যকরী হইতে পারে নাই। তাঁহার পরে বঙ্গের ছোটলাট হইয়া আসে জবরদস্ত সিবিলিয়ান স্যার জর্জ্জ ক্যাম্বেল। তাঁহার আমলেই উক্ত বিষয়সমূহ কতকটা কার্য্যে পরিণত হয়। বঙ্কিমচন্দ্র জনসাধারণকে ব্যাপকভাবে প্রাথমিক শিক্ষাদানের পক্ষপাতী ছিলেন। ভারতবর্ষীয় সভার বিরোধী মত পোষণ করিয়া, পূর্ব্বেকার 'filtration theory' বা উচ্চশিক্ষাপ্রাপ্তদের দ্বারা ক্রমশঃ নিম্নতন স্তরে ও সাধারণ লোকের মধ্যে শিক্ষা প্রসারের সুযোগ—এই মতবাদেরও বিরোধী হইয়াছিলেন। তিনি 'স্যার এড্ওয়ার্ড গ্রে ও স্যার জর্জ্জ ক্যাম্বেল' (পরে নাম বদলাইয়া 'শাসনযন্ত্রের কল') প্রবন্ধে ইহার সুন্দর ব্যাখ্যা করিলেন।

তখনকার দিনের বাংলা সংবাদপত্রে সরকার অনুসৃত উচ্চশিক্ষা সঙ্কোচ এবং আয়কর পথ-করাদি লইয়া তীব্র সমালোচনা হয়। ইহাকে সরকারের বিরুদ্ধে বিদ্বেষ প্রচার বলিয়া বিভিন্ন স্থানের কর্ত্তৃপক্ষ অভিমত প্রকাশ করিলেন। বঙ্কিমচন্দ্রও তখন এইরূপ মত প্রকাশ করিতে ক্ষান্ত হন নাই। ইতিপূর্ব্বেই তিনি সুশাসক এবং সুলেখক বলিয়া বাংলার বিদগ্ধ সমাজের শ্রদ্ধা-প্রীতি অর্জ্জন করিয়াছিলেন। তৎকালীন বাংলা সংবাদপত্র সম্পর্কে তাঁহার ঐরূপ অভিমত প্রকাশ সে সময়ে কঠোর সমালোচনার হেতু হইয়াছিল।

সরকারী কর্ম্মচারী হইয়াও বঙ্কিমচন্দ্র সাধারণের হিতকামী ছিলেন এবং যে পন্থায় বঙ্গের অধিকাংশ জনসমাজের সর্ব্ববিধ কল্যাণ সাধিত হইতে পারে তাহার সমর্থক ছিলেন। ১৮৭২ এপ্রিল মাসে 'বঙ্গদর্শন' প্রকাশের কাল হইতে তিনি শ্রেণী-সম্প্রদায়-নির্ব্বিশেষে সমগ্র জাতির কল্যাণ কামনায়ই লেখনী ধারণ করিয়াছেন দেখিতে পাই। একদিকে তিনি তাহাদের রস পরিবেশন করিতেছেন অন্যদিকে তাহাদের মধ্যে সংগঠনশক্তি জাগ্রত করিতে প্রয়াসী হইয়াছেন। রাষ্ট্রীয় উন্নতিতে বিজ্ঞান সহায়। প্রভু ইংরেজ যে বিজ্ঞানের সহায়ে ভারতবর্ষকে করায়ত্ত

করিতে সক্ষম হইয়াছে, তাহার অনুশীলনে তৎপর হইতে তিনি আমাদের নির্দ্দেশ দেন। বঙ্কিমচন্দ্র বলেন :

"বিজ্ঞানের সেবা করিলে বিজ্ঞান তোমার দাস, যে বিজ্ঞানকে ভজে, বিজ্ঞান তাহাকে ভজিবে। কিন্তু যে বিজ্ঞানের অবমাননা করে, বিজ্ঞান তাহার কঠোর শত্রু।...

"বিজ্ঞান মহায়সশকট বাহনে, তড়িৎ-তার সঞ্চালনে, কামান সন্ধানে, অয়োগোলক বর্ষণে এই বীরপ্রসূ ভারতভূমি হস্তামলকবৎ আয়ত্ত করিয়া শাসন করিতেছে। শুধু তাহাই নহে। বিদেশীয় বিজ্ঞানে আমাদিগকে ক্রমশঃই নির্জীব করিতেছে। যে বিজ্ঞান স্বদেশী হইলে আমাদের দাস হইত, বিদেশী হইয়া আমাদের প্রভু হইয়াছে। আমরা দিন দিন নিরুপায় হইতেছি। অতিথিশালায় আজীবনবাসী অতিথির ন্যায় আমরা প্রভুর আশ্রমে বাস করিতেছি। এই ভারতভূমি একটি বিস্তীর্ণ-অতিথিশালা মাত্র।" (বঙ্গদর্শন, ভাদ্র ১২৭৯, পৃঃ ২৩৫)

বিজ্ঞান স্বদেশী হইয়া আমাদের কতখানি কাজে লাগিতে পারে পরবর্ত্তী কালে তাহা বিশেষ উপলব্ধ হইয়াছে। ইংরেজ মনিব, ভারতবাসী প্রজা; ইংরেজ শাসক, ভারতবাসী শাসিত; একারণ উভয়ের মধ্যে মিলনের বদলে জাতিবিদ্বেষ ক্রমশঃ বাড়িয়া উঠে। বাংলা সংবাদপত্রে ইহাকে 'জাতিবৈর' আখ্যা দেওয়া হয়। ভারতীয় মহাজাতির কল্যাণের আকর-স্বরূপ এই 'জাতিবৈর'কে অভিনন্দন জানাইয়া ১৮৭৩ সনেই বঙ্কিমচন্দ্র লিখিলেন :

"যতদিন দেশী-বিদেশীতে বিজিত-জেতৃ সম্বন্ধ থাকিবে, ততদিন আমরা নিকৃষ্ট হইয়াও পূর্ব্ব-গৌরব মনে রাখিব, ততদিন জাতিবৈর-সমতার সম্ভাবনা নাই।

এবং আমরা কায়মনোবাক্যে প্রার্থনা করি যে, যতদিন ইংরেজের সমতুল্য না হই, ততদিন যেন আমাদিগের মধ্যে এই জাতিবৈরিতার প্রভাব এমনই প্রবল থাকে। যতদিন জাতিবৈর আছে, ততদিন প্রতিযোগিতা আছে। বৈরভাবের নিমিত্তই আমরা ইংরেজদিগের কতক কতক সমতুল্য হইতে যত্ন করিতেছি। ইংরেজের নিকট অপমানগ্রস্ত, উপহসিত হইলে, যত দূর আমরা তাহাদের সমকক্ষ হইবার যত্ন করিব, তাঁহাদিগেব কাছে বাপু-বাছা ইত্যাদি আদর পাইলে তত দূর করিব না—কেন না সে গায়ের জ্বালা থাকিবে না। বিপক্ষের সঙ্গে প্রতিযোগিতা ঘটে, স্বপক্ষের সঙ্গে নহে। উন্নত শত্রু উন্নতির উদ্দীপক, উন্নত বন্ধু আলস্যের আশ্রয়। আমাদিগের সৌভাগ্যক্রমেই ইংরেজের সঙ্গে আমাদিগের জাতিবৈর ঘটিয়াছে।" (সাধারণী, ১১ কার্ত্তিক ১২৮০ ঃ "জাতিবৈর")

ইহার অব্যবহিত পরে, ১৮৭৪ সনের জানুয়ারীর প্রথমে বঙ্কিমচন্দ্র বহরমপুরে কর্ণেল ডফিন নামক একজন সেনানীর হস্তে বিশেষভাবে লাঞ্ছিত হন। আত্মসম্মানবোধসম্পন্ন হাকিম বঙ্কিম ডফিনের নামে আদালতে ফৌজদারী মামলা রুজু করিলেন। ডফিন প্রকাশ্য আদালতে তাঁহার নিকট ক্ষমা চাহিয়া নিষ্কৃতিলাভ করিল। বাঙালী মাত্রেই তখন বঙ্কিমচন্দ্রের অপমান জাতীয় অপমান বলিয়া জ্ঞান করিয়াছিলেন। ডফিনের ক্ষমা প্রার্থনায় শুধু বঙ্কিমের নহে, বাঙালীর জাতীয় মর্য্যাদা বৃদ্ধিপ্রাপ্ত হইল।

১৮৭৩ সনে পাবনা-সিরাজগঞ্জে প্রজা-বিদ্রোহ হয়। ইহার পূর্ব্বে বঙ্কিম 'বঙ্গদেশের কৃষক' নামে একটি ধারাবাহিক প্রবন্ধে কৃষকের দুঃখ-দুর্দ্দশার কথা বিস্তৃতভাবে আলোচনা করিয়া প্রতিকারের উপায় নির্দ্দেশ করেন। ইহার পরে উক্ত বিষয় লইয়া 'সাম্য' শীর্ষক আরও কয়েকটি প্রবন্ধ প্রকাশিত হয়। বঙ্গদেশের সত্যিকার উন্নতি বলিতে কৃষক শ্রেণীর উন্নতি—তাহা এই সকল প্রবন্ধের প্রতিপাদ্য বিষয়। রমেশচন্দ্র দত্তও পাবনা-সিরাজগঞ্জের প্রজা-বিদ্রোহ উপলক্ষ্য করিয়া 'Arcyde' (R.C.D.) ছদ্মনামে লালবিহারী দের "বেঙ্গল ম্যাগাজিনে" বাংলার ভূমিব্যবস্থার আমূল সংস্কারের বিষয় উল্লেখ করেন। এই সকল যুক্তিপূর্ণ আলোচনার ফলেই পরবর্ত্তী দশকে ভূমিসংস্কারমূলক প্রজাস্বত্ব আইন সরকার কর্তৃক বিধিবদ্ধ হয়।

ইহার পরে বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শনে' কমলাকান্ত মারফত বাঙালীকে স্বদেশপ্রেম মন্ত্রে দীক্ষা দিতে অগ্রণী হইলেন। "আমার দুর্গোৎসব" নিবন্ধে কমলাকান্তের মুখ দিয়া মাতৃভূমির উদ্দেশ্যে তিনি বলাইলেন :

"চিনিলাম, এই আমার জননী জন্মভূমি—এই মৃন্ময়ী—মৃত্তিকারূপিণী—অনন্তরত্নভূষিতা—এক্ষণে কালগর্ভে নিহিতা। রত্নমণ্ডিত দশ ভুজ—দশ দিক্—দশ দিকে প্রসারিত, তাহাতে নানা আয়ুধরূপে নানা শক্তি শোভিত; পদতলে শত্রু বিমর্দ্দিত, বীরজন কেশরী শত্রুনিষ্পীড়নে নিযুক্ত! এ মূর্ত্তি এখন দেখিব না—আজি দেখিব না, কাল দেখিব না—কালস্রোত পার না হইলে দেখিব না—কিন্তু এক দিন

দেখিব—দিগ্‌ভুজা, নানা প্রহরণপ্রহারিণী, শত্রুমর্দ্দিনী, বীরেন্দ্রপৃষ্ঠবিহারিণী—দক্ষিণে লক্ষ্মী ভাগ্যরূপিণী, বামে বাণী বিদ্যাবিজ্ঞানমূর্ত্তিময়ী, সঙ্গে বলরূপী কার্ত্তিকেয়, কার্য্যসিদ্ধিরূপী গণেশ, আমি সেই কালস্রোত মধ্যে দেখিলাম, এই সুবর্ণময়ী বঙ্গপ্রতিমা।...

"এস, ভাই সকল! আমরা এই অন্ধকার কালস্রোতে ঝাঁপ দিই। এস, আমরা দ্বাদশ কোটি ভুজে ঐ প্রতিমা তুলিয়া, ছয় কোটি মাথায় বহিয়া, ঘরে আনি।" (কমলাকান্তের দপ্তর, পৃঃ ৪৮-৯, পরিষৎ-সংস্করণ, ২য় মুদ্রণ)

প্রতীতি হয়, ইহার পরেই 'বন্দে মাতরম্'-এর সৃষ্টি। বঙ্কিমচন্দ্রের অনুজ পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায় এবং দীনবন্ধু মিত্রের পুত্র ললিতচন্দ্র উভয়েই সাক্ষ্য রাখিয়া গিয়াছেন যে, 'আনন্দমঠ' প্রকাশের বহু পূর্ব্বে 'বঙ্গদর্শন' সম্পাদন-কালে ১৮৭৫ সন নাগাদ বঙ্কিমচন্দ্র এই সঙ্গীতটি রচনা করেন। কাগজ ছাপিবার কালের অনেক সময় matter কম পড়িলে পাতা পূরণের জন্য বঙ্কিমচন্দ্রকে উপস্থিতমত কিছু লিখিয়া দিতে হইত। তিনি একদা একখানি কাগজে 'বন্দে মাতরম্' সঙ্গীতটি লিখিয়া টেবিলের উপর রাখিয়া দিয়াছিলেন। পূর্ণচন্দ্র বলেন, ছাপাখানার পণ্ডিত মহাশয় পাতা পূরণের জন্য, এটি দেখিয়া মন্দ নয় বলিয়া কহিলেন,

"সম্পাদক বঙ্কিমচন্দ্র বিরক্ত হইয়া কাগজখানি টেবিলের দেরাজের ভিতর রাখিয়া বলিলেন, 'উহা ভাল কি মন্দ, এখন তুমি বুঝিতে পারিবে না, কিছুকাল পরে বুঝিবে—আমি তখন জীবিত না থাকিবারই সম্ভব, তুমি থাকিতে পার।' এই গীতটির একটা সুর বসাইয়া উহার গাওনা হইত। একজন গায়ক প্রথমে উহা গাহিয়াছিলেন।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ৫৩)

মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী 'বন্দে মাতরম্' সঙ্গীত সম্পর্কে লিখিয়াছেন :

"বঙ্কিমবাবু যাহা কিছু করিয়াছেন...সব গিয়া এক পথে দাঁড়াইয়াছে। সে পথ জন্মভূমির উপাসনা—জন্মভূমিকে মা বলা—জন্মভূমিকে ভালবাসা—জন্মভূমিকে ভক্তি করা। তিনি এই যে কার্য্য করিয়াছেন, ইহা ভারতবর্ষের আর কেহ করে নাই। সুতরাং তিনি আমাদের পূজ্য, তিনি আমাদের নমস্য, তিনি আমাদের আচার্য্য, তিনি আমাদের ঋষি, তিনি আমাদের মন্ত্রকৃৎ, তিনি আমাদের মন্ত্রদ্রষ্টা। সে মন্ত্র—বন্দে মাতরম্।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৭৩)

সপ্তদশ দশকের মধ্যভাগে কলিকাতায় ও মফস্বলে রাজনৈতিক প্রতিষ্ঠানসমূহ গড়িয়া উঠিতেছিল। সরকারী কর্ম্মচারীদের তখন রাজনৈতিক প্রতিষ্ঠানে যোগদান প্রায় নিষিদ্ধ হইয়া পড়িয়াছে। ১৮৭৬, ২৬শে জুলাই (১২ই ভাদ্র, ১২৮৩) কলিকাতায় যখন Indian Association বা 'ভারত সভা' প্রতিষ্ঠিত হয় তখন বঙ্কিমচন্দ্র ইহাতে উপস্থিত ছিলেন না বটে, কিন্তু সভার প্রতি বিলক্ষণ সহানুভূতি দেখাইয়া একখানি পত্র লিখিয়াছিলেন। 'বঙ্গদর্শনে'র লেখক ব্রাহ্মনেতা নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় সভায় এই পত্রখানি পাঠ করেন। পত্রের শেষে এই কথা কয়টি ছিল :

"ভরসা করি এতদিন পরে এরূপ একটি সভা প্রতিষ্ঠিত হইবে, যাহা উপযুক্তরূপে দেশীয় জনসাধারণের প্রতিনিধিত্ব করিতে সমর্থ হইবে।" ('সাধারণী', ১৬ই শ্রাবণ, ১২৮৩)

ভারত সভার উদ্দেশ্যের প্রতি বঙ্কিমচন্দ্র বিশেষ সহানুভূতিশীল ছিলেন। ১৮৭৯ সনে বিলাতে ভারতবাসীর সপক্ষে রাষ্ট্রীয় আন্দোলন পরিচালনার জন্য প্রতিনিধি প্রেরণ আবশ্যক হয়। এজন্য তখন অর্থের সংস্থান করাও প্রয়োজন হইয়া পড়ে। এই সময় বঙ্কিমচন্দ্র পত্রের দ্বারা মহারাণী স্বর্ণময়ীকে প্রয়োজনীয় অর্থদানে অনুরোধ জানাইলে তিনি ভারত সভাকে কয়েক সহস্র টাকা দিয়াছিলেন। বঙ্কিমচন্দ্রের পত্র লইয়া দেশপূজ্য নেতা সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও দ্বারকানাথ গঙ্গোপাধ্যায় বহরমপুরে স্বর্ণময়ীর নিকট গমন করেন।

'আনন্দ মঠ', 'দেবী চৌধুরাণী', ও 'সীতারামে' বঙ্কিমচন্দ্র শুধু দেশ-ভক্তির পরাকাষ্ঠা দেখান নাই, কিরূপ অনুশীলন দ্বারা স্বদেশের মুক্তিসাধন সম্ভব তাহার সন্ধান দেশবাসীকে তিনি এগুলির মাধ্যমে দিয়া গিয়াছেন। এ তিনেরই উদ্দেশ্য বিশ্লেষণ করিয়া পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় লিখিয়াছেন :

"এই তিনখানি উপন্যাসে, বাঙ্গালীর প্রকৃতির আধারে বঙ্কিমচন্দ্র সমষ্টি, ব্যষ্টি এবং সমন্বয়ের অনুশীলন পদ্ধতি পরিস্ফুট করিয়াছেন। আনন্দমঠে সমষ্টি বা সমাজের ক্রিয়া দেখাইতে চেষ্টা করিয়াছেন, দেবী চৌধুরাণীতে ব্যক্তিগত সাধনার উন্মেষ-প্রকরণ বুঝাইবার প্রয়াস পাইয়াছেন;

সীতারাম সমাজ ও সাধক সম্মিলিত হইলে কেমন করিয়া একটা State বা স্বতন্ত্র শাসন সৃষ্ট হইতে পারে, তাহার পর্য্যায় দেখাইয়াছেন।" (পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়ের রচনাবলী, পৃঃ ১৩৪-৫,বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-সংস্করণ)

সেই সময় একদল লোক কংগ্রেসকে খুবই ব্যঙ্গ-বিদ্রূপ করিত। কেহ কেহ রটাইত যে, বঙ্কিমচন্দ্র কংগ্রেস-বিরোধী। রাজকার্য্য হইতে অবসর লইবার পর কংগ্রেসে যোগদান করিয়া তিনি ইহাকে শক্তিশালী করিবেন—অনেকে এইরূপ আশা করিয়াছিল। বিজয়লাল দত্ত কর্ত্তৃক কংগ্রেসে যোগদান সম্পর্কে জিজ্ঞাসিত হইয়া বঙ্কিমচন্দ্র বলেন :

"কংগ্রেসের প্রতি আমার সহানুভূতি নাই, একথা আমি কখনই বলিতে পারি না—উহার উদ্দেশ্য অতি মহৎ, তদ্বিষয়ে কাহারও কোন সন্দেহ নাই; কিন্তু যে প্রণালীতে উহার কার্য্য পরিচালিত হইতেছে, আজ পর্য্যন্ত উহা সাধারণের যোগদানের উপযুক্ত হয় নাই। উহার সমস্ত আন্দোলন যেন ক্ষণস্থায়ী ও অন্তঃসারশূন্য বলিয়া প্রতীয়মান হয়। উহা এখনও সমস্ত দেশের লোকের সাধারণ সম্পত্তি হয় নাই। দেশের সাধারণ লোকদিগকে দূরে ও অন্ধকারে রাখিয়া কতিপয় শিক্ষিত লোকের অভিপ্রায় অনুরূপ কার্য্য সাধিত হইলে কখনই উহার গৌরব বর্দ্ধিত হইবে না এবং দেশের লক্ষ লক্ষ লোক কখনই উহার আবশ্যকতা ও মহত্ত্ব অনুভব করিতে সমর্থ হইবে না।..." ('ভারতী', আষাঢ়, ১৩০১, পৃঃ ১৭৩)

সুখের বিষয়, বঙ্কিমচন্দ্র যেমনটি চাহিয়াছিলেন পরবর্ত্তীকালে কংগ্রেস সেইরূপই জন-সাধারণের প্রতিষ্ঠান হইয়া দাঁড়ায় এবং বিবিধ গণ-আন্দোলন দ্বারা ভারতের মুক্তি আনয়ন করিতে সমর্থ হয়।

**শেষ জীবন** : শেষ জীবনে কলিকাতায় স্থায়ীভাবে বসবাসের মানসে বঙ্কিমচন্দ্র ১৮৮৭ সনের জানুয়ারী মাসে কলিকাতা মেডিকেল কলেজের সম্মুখে প্রতাপ চাটুর্য্যের গলিতে একটি বাটী ক্রয় করেন। ইহার পরও, অবসর গ্রহণের পূর্ব্ব পর্য্যন্ত কর্ম্মোপলক্ষে তাঁহাকে নানা স্থানে যাইতে হইয়াছে, তবে বেশীর ভাগ সময় এখানেই তিনি থাকিতে পারিয়াছিলেন। উক্ত সনের মার্চ্চ মাসে জ্যেষ্ঠ শ্যামাচরণ ও সঞ্জীবচন্দ্রের সঙ্গে তিনি উত্তর ভারত ভ্রমণে বাহির হন। মির্জাপুর, বিন্ধ্যাচল, কাশী ও আগ্রা হইয়া তাঁহারা মথুরা বৃন্দাবন অবধি গিয়াছিলেন। শেষোক্ত স্থান হইতে শ্যামাচরণ একা জয়পুরে চলিয়া যান। বঙ্কিম ও সঞ্জীবচন্দ্র একযোগে এলাহাবাদে ফিরিয়া আসেন। এপ্রিলের প্রথমেই বঙ্কিম কলিকাতায় প্রত্যাবর্ত্তন করিলেন।

বঙ্কিমচন্দ্র ১৮৯১, ১৪ই সেপ্টেম্বর পর্য্যন্ত সরকারী কর্ম্মে লিপ্ত থাকিয়া অবসর গ্রহণ করেন। ইহার পর তিনি কলিকাতায়ই বসবাস করিতে থাকেন। বহরমপুর, কাঁটালপাড়া, হুগলী—তিনি এতকাল যেখানেই ছিলেন, সেখানেই তাঁহার গৃহে সাহিত্যিকগণ জড় হইতেন এবং সাহিত্যালোচনায় রত থাকিতেন। এখন, কলিকাতার বাসভবন সাহিত্যিকদের আগমনে সরগরম হইয়া উঠিল। বঙ্কিম-গৃহ তরুণ সাহিত্যিকগণের তীর্থক্ষেত্রে পরিণত হইল। রবীন্দ্রনাথ হইতে সুরেশ সমাজপতি পর্য্যন্ত বহু তরুণ ও উদীয়মান সাহিত্যসেবী আসিয়া বঙ্কিমের সঙ্গে সাহিত্যালোচনায় প্রবৃত্ত হইতেন। বর্ষীয়ান্ প্রাজ্ঞবর বঙ্কিমচন্দ্রের উপদেশ তাঁহাদের প্রাণে নব নব আশা-আকাঙ্ক্ষা ও অনুপ্রেরণার সঞ্চার করিত।

বঙ্কিমচন্দ্র কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিণ্ডিকেট কর্ত্তৃক অনুরুদ্ধ হইয়া প্রবেশিকা পরীক্ষার্থীদের জন্য ১৮৯২ সনে *Bengali Selections* প্রকাশ করেন। এই সময়ে তিনি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বাংলাকে পরীক্ষণীয় বিষয়সমূহের অন্তর্ভুক্ত করিবার জন্য বিশেষ চেষ্টা করিয়াছিলেন। ১৮৯২ সনে রবীন্দ্রনাথের "শিক্ষার হেরফের" ('সাধনা', পৌষ ১২৯৯-এ প্রকাশিত) সম্পূর্ণ সমর্থন করিয়া বঙ্কিমচন্দ্র তাঁহাকে একখানি পত্র লিখিয়াছিলেন। রবীন্দ্র-নাথের মন্তব্য সমেত উক্ত পত্রের কিয়দংশ পরবর্ত্তী চৈত্র সংখ্যা 'সাধনায়' প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্র লেখেন :

"পৌষ মাসের সাধনায় প্রকাশিত শিক্ষা সম্বন্ধীয় প্রবন্ধটি আমি দুই বার পাঠ করিয়াছি। প্রতি ছত্রে আপনার সঙ্গে আমার মতের ঐক্য আছে। এ বিষয় আমি অনেকবার অনেক সম্ভ্রান্ত ব্যক্তির নিকট উত্থাপিত করিয়াছিলাম, এবং একদিন সেনেটে হলে দাঁড়াইয়া কিছু বলিতে চেষ্টা করিয়াছিলাম।"

এখানে উল্লেখযোগ্য যে, বঙ্কিমচন্দ্র ১৮৮৫ সনে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটের সভ্য হইয়াছিলেন। অবসর গ্রহণ করিয়াও বঙ্কিমচন্দ্র সাহিত্যসেবা হইতে কখনও বিরত হন নাই।

তাঁহার জীবন যে বাংলা সাহিত্যের সেবায়ই উৎসর্গীকৃত। তাঁহার কয়েকখানি উপন্যাস ও অন্যবিধ রচনা-গ্রন্থ সুসংস্কৃত ও পরিবর্দ্ধিত করিয়া ১৮৯১-৯৩ সনের মধ্যে প্রকাশিত করিলেন। উপন্যাসগুলির মধ্যে ছিল ইন্দিরা (৫ম সংস্করণ), রাধারাণী (৪র্থ সং) এবং রাজসিংহ (৪র্থ সং)। প্রতিটি সংস্করণে বঙ্কিমচন্দ্র তাঁহার পুস্তকগুলির বিস্তর পরিবর্ত্তন করিতেন, প্রথম ও শেষ সংস্করণের মধ্যে বহু গরমিল দেখা যাইত। সৌন্দর্য্য ও সৌষ্ঠব বৃদ্ধিই ইহার প্রধানতম কারণ। বিভিন্ন সময়ে কোন কোন বিষয়ে তাঁহার মত বদলাইয়াছে অথবা স্পষ্ট রূপ ধারণ করিয়াছে। কাজেই তদনুযায়ী তাঁহাকে পুস্তকসমূহের অংশ বিশেষ সংশোধন ও পরিবর্জ্জন করিতে হইয়াছে। ১৮৯২ সনে টেকচাঁদ ঠাকুরের যে গ্রন্থাবলী 'লুপ্ত-রত্নোদ্ধার' নামে প্রকাশিত হয়, বঙ্কিমচন্দ্র তাহার ভূমিকা লিখিয়া দেন। তিনি পর বৎসর 'সঞ্জীবনী-সুধা' নাম দিয়া সঞ্জীবচন্দ্রের রচনা-সংকলন সঞ্জীবচন্দ্রের জীবনী সহ প্রকাশ করেন। তাঁহার 'সহজ রচনা শিক্ষা' ও 'সহজ ইংরেজী শিক্ষা' এই সময়ের মধ্যে প্রকাশিত হইয়া থাকিবে। সেণ্ট্রাল টেক্স্ট বুক কমিটির ইংরেজী ভাষা ও সাহিত্য এবং বাংলা ভাষা ও সাহিত্যের সাব-কমিটিতে ১৮৯৪ সনে বঙ্কিমচন্দ্র সদস্য ছিলেন। তিনি ১৮৯১, ৩১শে আগষ্ট প্রতিষ্ঠিত 'সোসাইটি ফর হায়ার ট্রেনিং অফ ইয়ং মেন' (পরে, ইউনিভারসিটি ইন্ষ্টিটিউট) সভার একজন উৎসাহী সভ্য ছিলেন। ইহার সাহিত্য-বিভাগের তিনি ছিলেন সভাপতি। সভাপতি রূপে বেদ সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের দুইটি সারগর্ভ-বক্তৃতার কথা ইতিপূর্ব্বে উল্লেখ করিয়াছি। ক্যালকাটা ইউনিভারসিটি ম্যাগাজিনের মার্চ্চ ও এপ্রিল ১৮৯৪—এই দুই সংখ্যায় এই দুইটি প্রবন্ধ প্রকাশিত হয়।

বঙ্কিমচন্দ্রের স্বাস্থ্য শেষ দিকে মোটেই ভাল ছিল না। ১৮৯৪ মার্চ্চ মাসের মাঝামাঝি তাঁহার বহুমূত্র রোগ অসম্ভবরকম বৃদ্ধি পায়। ৮ই এপ্রিল (২৬ চৈত্র ১৩০০) অপরাহ্লে তাঁহার প্রাণবায়ু বহির্গত হয়। বঙ্কিমচন্দ্রের স্ত্রী রাজলক্ষ্মী দেবী তাঁহার মৃত্যুর পরেও দীর্ঘকাল জীবিত ছিলেন। তাঁহার পুত্রসন্তান হয় নাই; তিনটি মাত্র কন্যা—শরৎকুমারী, নীলাব্জকুমারী ও উৎপলকুমারী।

মৃত্যুর পরে বঙ্কিম-প্রয়াণে বাংলা দেশে গভীর শোকোচ্ছ্বাস উপস্থিত হয়। বিভিন্ন শোক-সভায় তাঁহার কীর্ত্তি-কথার আলোচনা হইয়াছিল। কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় দীর্ঘ কবিতায় বঙ্কিমের জন্য মর্ম্মবেদনা প্রকাশ করেন। স্বভাব-কবি গোবিন্দচন্দ্র দাসও বঙ্কিমচন্দ্রের রস-সাহিত্যের নায়ক-নায়িকা ও মনন-সাহিত্যের বিভিন্ন বিষয়বস্তু লইয়া একটি সুদীর্ঘ শোকগাথা রচনা করিয়াছিলেন। তাঁহার কিয়দংশ মাত্র এখানে উদ্ধৃত হইল :

"তুমি সাজাইলে ভাষা নানা আভরণে,
কত রঙ্গ কত রস কমলাকান্তের বশ,
লিখিলে বহস্য কত বিজ্ঞানে দর্শনে।
বুঝাইলে যোগভক্তি কৃষ্ণের অসীম শক্তি,
দেখাইলে আদর্শ নব দেবনারায়ণে।
ঝেড়ে পুঁছে ধূলামাটি হিন্দুর আসন খাঁটি
বুঝাইলে প্রেমধর্ম্মে দেশবাসিগণে।
তোমার স্বাধীন মত শরতের রৌদ্রবৎ
ধ্বনিতেছে ভারতের গগনে গগনে।
প্রতিভার দীপ্ত রবি বাঙ্গালীর মহাকবি
কেন অস্ত যাও আজ অগস্ত্য-গমনে,
ঢালিয়া আঁধার ঘন ভাষা-ফুলবনে?"

বঙ্কিমচন্দ্রের মৃত্যুর দ্বাদশ বর্ষের মধ্যেই বাংলা দেশে একটি অভিনব জাতীয় অভ্যুত্থান ঘটে স্বদেশী আন্দোলনের মধ্যে। মনীষিগণ একবাক্যে ইহার মূলে বঙ্কিমচন্দ্রের ভাবধারা ও অনুপ্রেরণার অস্তিত্ব স্বীকার করিয়াছেন। অরবিন্দ ঘোষ (পরে শ্রীঅরবিন্দ) ১৯০৭ সনের ১৬ই এপ্রিল তারিখে বঙ্কিমচন্দ্রের সত্যিকার দানের কথা আলোচনা করিয়া ইংরেজীতে একটি নিবন্ধ লেখেন। তাহাতে তিনি লিখিয়াছেন : "The earlier Bankim was only a poet and stylist—the latter Bankim was a seer and nation-builder" অর্থাৎ, প্রথম দিক্কার বঙ্কিম একজন কবি ও শিল্পী—শেষ দিক্কার বঙ্কিম ঋষি ও জাতি-সংগঠনকারী।

# বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়

স্বদেশিকতার ক্ষেত্রে তাঁহার শিক্ষার অভিনবত্ব কোন্‌খানে তাহার বিশ্লেষণ করিয়া অরবিন্দ লেখেন :

"The new intellectual idea of the motherland is not in itself a great driving force ; the mere recognition of the desirability of freedom is not an inspiring force... It is not till the motherland reveals herself to the eye of the mind as something more than a stretch of earth or a mass of individuals, it is not till she takes shape as a great divine and Maternal Power in a form of beauty that can dominate the mind and seize the heart that these petty fears and hopes vanish in the all-absorbing passion for mother and her service, and patriotism that works miracles and saves doomed nations is born. To some men it is given to have that vision and reveal it to others. It was thirty two years ago that Bankim wrote his great song... The Mantra had been given and in a single day a whole people had been converted to the religion of patriotism. The Mother had revealed herself .. .. A great nation which has had that vision can never again be placed under the feet of the conqueror."

বঙ্কিমের 'বন্দে মাতরম্' মন্ত্র সার্থক হইয়াছে। দেশ পরাধীনতার শৃঙ্খলমুক্ত হইয়া স্বাতন্ত্র্য লাভ করিতে সমর্থ হইয়াছে। নূতন পরিবেশে নব দৃষ্টিভঙ্গিতে বঙ্কিম-সাহিত্য পঠন-পাঠনের সময় উপস্থিত।

## বঙ্কিমের অন্যান্য গ্রন্থ

সাহিত্য-জীবন—প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পর্ব্বে বঙ্কি উপন্যাস তীত অন্যান্য উল্লেখ করিয়াছি। এখানে এই সকল গ্রন্থের একটি কালানুক্রমিক তালিকা প্রদত্ত হইল :

১ ললিতা। পুরাকালিক গল্প। তথা মানস। প্রকাশকাল ১৮৫৬।
২ লোকরহস্য। ১৮৭৪।
৩ বিজ্ঞানরহস্য। ১৮৭৫।
৪ কমলাকান্তের দপ্তর। ১৮৭৫।
৫ বিবিধ সমালোচনা। ১৮৭৬।
৬ রায় দীনবন্ধু মিত্র বাহাদুরের জীবনী। ১৮৭৭।
৭ কবিতাপুস্তক। ১৮৭৮।
৮ প্রবন্ধ-পুস্তক। ১৮৭৯।
৯ সাম্য। ১৮৭৯।
১০ মুচিরাম গুড়ের জীবনচরিত। ১৮৮৪।
১১ কৃষ্ণচরিত্র। প্রথম ভাগ। ১৮৮৬।
১২ বিবিধ প্রবন্ধ। প্রথম ভাগ। ১৮৮৭।
১৩ ধর্ম্মতত্ত্ব। প্রথম ভাগ। অনুশীলন। ১৮৮৮।
১৪ বিবিধ প্রবন্ধ। দ্বিতীয় ভাগ। ১৮৯২।
১৫ সহজ রচনা শিক্ষা।
১৬ সহজ ইংরেজী শিক্ষা।
১৭ শ্রীমদ্ভাগবদ্গীতা। ১৯০২।
১৮ Rajmohan's Wife। ১৯৩৫।

শ্রীযোগেশচন্দ্র বাগল

# উপন্যাস-প্রসঙ্গ

সাহিত্য-সম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের উপন্যাস-গ্রন্থসমূহ সম্পর্কে স্বতন্ত্র ও সমষ্টিগত-ভাবে এযাবৎ বহু আলোচনা হইয়া গিয়াছে। বঙ্কিমচন্দ্রের সমসময়ে তাঁহার বন্ধুবর্গ কর্ত্তৃক লিখিত নানা কথা উপন্যাস-গ্রন্থাদির উপর বিশেষ আলোকপাত করে। ললিতকুমার বন্দ্যোপাধ্যায়, গিরিজাপ্রসন্ন রায় চৌধুরী, অক্ষয়কুমার দত্তগুপ্ত, পূর্ণচন্দ্র বসু, পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়, বিপিন-চন্দ্র পাল ও ইদানীন্তন কালের শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় প্রভৃতি সমালোচকগণ এবং বঙ্কিমচন্দ্রের বিভিন্ন জীবনীকারও বিভিন্ন রচনায় উপন্যাসাবলীর আলোচনায় লিপ্ত হইয়াছিলেন। বিভিন্ন সময়ের এই সকল আলোচনা ও জীবনী-গ্রন্থ হইতে উহাদের পটভূমিকার সম্বন্ধে একটি স্পষ্ট ধারণা হইতে পারে। বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-প্রকাশিত বঙ্কিমচন্দ্রের প্রত্যেকটি উপন্যাসের সঙ্গে যে সম্পাদকীয় ভূমিকা সন্নিবেশিত হইয়াছে এবং কতকগুলি উপন্যাসে ঐতিহাসিক আচার্য্য শ্রীযদুনাথ সরকারের যে-সব মূল্যবান মন্তব্য সংযোজিত হইয়াছে তাহাতে এ বিষয় আমাদের নিকট বিশেষ পরিষ্কার হইয়া গিয়াছে।

বঙ্কিমচন্দ্রের উপন্যাসরাজিকে আমরা মোটামুটি তিন ভাগে ভাগ করিতে পারি : ঐতিহাসিক উপন্যাস, সামাজিক উপন্যাস এবং জাতীয়তামূলক উপন্যাস। আচার্য্য যদুনাথ প্রদত্ত ঐতিহাসিক উপন্যাসের ব্যাখ্যা বড়ই হৃদয়গ্রাহী ও সময়ানুসারী। তিনি এই সম্পর্কে লন্ডনের বিখ্যাত 'টাইমস্ লিটারারি সাপ্লিমেণ্ট' (৩০ জুন ১৯৪৫, পৃঃ ৩০৭) হইতে ঐতিহাসিক উপন্যাসের একটি সারগর্ভ আলোচনার মর্ম্ম এইরূপ দিয়াছেন :

"ইতিহাস এবং উপন্যাস এক বস্তু নহে। ঐতিহাসিক উপন্যাসের প্রকৃত স্থান সাহিত্যের শ্রেণীতে, ইতিহাসের শ্রেণীতে নহে।...আজকাল ইউরোপে যে-সব ঐতিহাসিক উপন্যাস লেখা হইতেছে, তাহার প্রধান দোষ এই যে, তাহার মধ্যে অতীতকালের সত্য ব্যক্তি এবং ঘটনায় ভাগ অতিমাত্রায় বাড়িয়া চলিয়াছে এবং গ্রন্থকারের কল্পনায় প্রকৃত চরিত্র কমিয়া যাইতেছে। লেখক যতই বেশী পরিমাণে নিজ কল্পনায় সৃষ্ট চরিত্র ও ঘটনা রঙ্গমঞ্চে নামাইবেন, ততই তাঁহার একখানা সাহিত্যগ্রন্থ, একটি প্রকৃত কথার বস্তু রচনা করিবার সুযোগ বাড়িবে।

"রয়াল হিষ্টরিকাল সোসাইটির সম্মুখে জুন মাসের শেষ সপ্তাহে বক্তৃতা করিবার সময়, অধ্যাপক গুচ বলিয়াছেন, 'যাহা হইলেও হইতে পারিত, তাহা এবং সত্যই সংঘটিত ব্যাপার, এক জিনিস নহে।' অতএব ঐতিহাসিক উপন্যাস যতই যত্নে লিখিত ও পাণ্ডিত্যোচিত তথ্যপূর্ণ হউক না কেন, তাহা আসল ইতিহাস পাঠের স্থান কখনই লইতে পারে না। তথাপি, ঐতিহাসিক উপন্যাসের একটা সার্থকতা আছে; তাহার কারণ, সত্য ইতিহাসের মধ্যে কি-যেন একটা অভাব বোধ হয়; অর্থাৎ অতীত যুগের মৃত নায়ক-নায়িকাগণ তাঁহাদেব প্রায় সব গোপনীয় ব্যাপারগুলি সঙ্গে লইয়া তিরোধান করিয়াছেন, এবং আধুনিকেরা অতীত যুগকে চিরদিনই শুধু ভাঙ্গা ভাঙ্গা রকমে চিনিতে পারে। পাঠক-হৃদয়ের এই শূন্য স্থান ঐতিহাসিক উপন্যাস পূর্ণ করে। অধ্যাপক গুচ বহু দৃষ্টান্ত দিয়া দেখাইয়াছেন, ঐতিহাসিক উপন্যাস আমাদের ইতিহাস বুঝিতে কত বেশী সাহায্য করিয়াছে। লক্ষ লক্ষ পাঠক ঐতিহাসিক উপন্যাস লইয়া ইতিহাসের যে জ্ঞান লাভ করিয়াছে, তাহা অন্য কোন উপায়ে পাইতে পারিত না। অবশেষে তিনি বলেন, ঐতিহাসিক উপন্যাস সাধারণের হৃদয়ে জাতীয়তাবোধ জাগাইতে এবং সজীব রাখিতে অতি ক্রিয়াশীল শক্তির কাজ করিয়াছে; আর এই জাতীয়তাবোধই ঊনবিংশ ও বিংশ শতাব্দীতে ইউরোপের রূপ বদলাইয়া দিয়াছে।"

আচার্য্য যদুনাথ বলেন, তাঁহার লিখিত বঙ্কিমচন্দ্রের ঐতিহাসিক উপন্যাসগুলির ভূমিকায় তিনি যে সকল সিদ্ধান্তে পৌঁছিয়াছেন, তাহার আশ্চর্য্য সমর্থন উদ্ধৃতাংশে রহিয়াছে। যদুনাথের মতে, 'বঙ্কিম নিজেই এই সাহিত্যিক নীতি অনুসরণ করিয়াছেন এবং তাঁহার ঐতিহাসিক উপন্যাসগুলি বিলাতের অতি আধুনিক মনীষীগণের সিদ্ধান্ত অক্ষরে অক্ষরে সত্য বলিয়া প্রমাণ করিতেছে।' এখানে একটি কথা স্মরণীয়। বঙ্কিমের 'রাজসিংহ', 'সীতারাম' প্রভৃতি উপন্যাস উক্ত মতে ঐতিহাসিক হইয়াই স্পষ্টতঃ জাতীয়তামূলক। সামাজিক ও জাতীয়তামূলক উপন্যাসসমূহের আলোচনাও যথাস্থানে করা হইল। সময় অনুসারে উপন্যাস-গুলির সংক্ষিপ্ত পরিচয় প্রদত্ত হইবে।

## দুর্গেশনন্দিনী

বঙ্কিমচন্দ্রের প্রথম বাংলা উপন্যাস—দুর্গেশনন্দিনী ১৮৬৫ সনের মার্চ্চ মাসে প্রকাশিত হয়। এ পুস্তক-রচনা ১৮৬২ সনে বঙ্কিমের চব্বিশ বৎসর বয়সে আরম্ভ হইয়া ১৮৬৪ সনে শেষ হয়, মোটামুটি এইরূপ বলা যায়। তিনি এখানি তাঁহার জ্যেষ্ঠাগ্রজ শ্যামাচরণ চট্টোপাধ্যায়কে উৎসর্গ করেন। 'দুর্গেশনন্দিনী'র উৎপত্তি কি ঘটনা হইতে, তাহার বিবরণ বঙ্কিমের কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায় এইরূপ দিয়াছেন :

"আমাদের খুল্লপিতামহ এক শত আট বৎসর বয়ঃক্রম পর্য্যন্ত জীবিত ছিলেন।...তাঁহার নিকট বঙ্কিমচন্দ্র ও আমরা সকলে গল্প শুনিতাম। যাহা শুনিতাম তাহা বঙ্গালার ইতিহাসের অন্তর্গত; উহা প্রায়ই বঙ্গের মুসলমান রাজত্বের অবসানকালের কথা।...তাঁহার নিকট বঙ্কিমচন্দ্র প্রথম গড়মান্দারণের ঘটনা শুনিয়াছিলেন; যদিও ঐ ঘটনা আকবর শাহা বাদশাহের সময় ঘটিয়াছিল, তথাচ তিনি উহা জানিতেন। সেকালের প্রাচীনেরা মুসলমান বাদশাহদিগের সময়ের অনেক ঘটনা জানিতেন। আমাদের মেজঠাকুরদাদার মধ্যে মধ্যে বিষ্ণুপুর অঞ্চলে যাতায়াত ছিল। মান্দারণ গ্রাম জাহানাবাদ ও বিষ্ণুপুরের মধ্যস্থিত। ঐ অঞ্চলে মান্দারণের ঘটনাটি উপন্যাসের ন্যায় লোকমুখে কিম্বদন্তী রূপে চলিয়া আসিতেছিল। মেজঠাকুরদা উহা ঐ স্থানে শুনিয়াছিলেন, এবং মান্দারণের জমিদারের গড় ও বৃহৎ পুরী ভগ্নাবস্থায় দেখিয়াছিলেন। তাঁহারই মুখে প্রথম শুনি যে, উড়িষ্যা হইতে পাঠানেরা মান্দারণ গ্রামের জমিদারের পুরী লুটপাট করিয়া তাঁহাকে ও তাঁহার স্ত্রী ও কন্যাকে বন্দী করিয়া লইয়া যায়, রাজপুতকুলতিলক কুমার জগৎসিংহ তাঁহাদের সাহায্যার্থ প্রেরিত হইয়া বন্দী হইয়াছিলেন। এই গল্পটি বঙ্কিমচন্দ্র আঠার ঊনিশ বর্ষ বয়ঃক্রমে শুনিয়াছিলেন। তাহার কয়েক বৎসর পরে 'দুর্গেশ-নন্দিনী' রচিত হইল।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ৪৯-৫০)

'দুর্গেশনন্দিনী' বাংলা সাহিত্যে ভাষা ও ভাবের নবযুগ প্রবর্ত্তন করিয়াছিল। কিন্তু প্রকাশের পূর্ব্বে এখানির উৎকর্ষাপকর্ষ সম্বন্ধে বঙ্কিমচন্দ্র নিজে তেমন স্থিরনিশ্চয় হইতে পারেন নাই। বঙ্কিমচন্দ্রের সাধারণতঃ এই রীতি ছিল যে, তাঁহার কোনও পুস্তক প্রকাশিত হইবার পূর্ব্বে কাহাকেও পড়িয়া শুনাইতেন না, অথবা সহোদর ভিন্ন কাহাকেও পাণ্ডুলিপি স্পর্শ করিতে পর্য্যন্ত দিতেন না। কিন্তু এই প্রথম উপন্যাসখানি সম্বন্ধে তাঁহার এ রীতির ব্যতিক্রম দেখিতে পাই। 'দুর্গেশনন্দিনী' প্রকাশিত হইবার পূর্ব্বে কাঁটালপাড়ার বাটীতে অনেককে ইহা পড়িয়া শুনাইয়াছিলেন। কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র বলেন, 'বোধ হয়, তাঁহার নিজের লেখনী-শক্তির প্রতি তখন তাদৃশ বিশ্বাস জন্মে নাই, সেজন্য অন্যের মতামত জানিবার আকাঙ্ক্ষা হইয়াছিল।' 'দুর্গেশনন্দিনী' প্রকাশের পূর্ব্বে অভ্যাগতদের সমক্ষে বঙ্কিমচন্দ্র এখানি আদ্যোপান্ত পাঠ করিয়াছিলেন। ঐ সম্বন্ধে পূর্ণচন্দ্র লিখিয়াছেন :

"এক সময়ে, বড়দিনের কি মহরমের ছুটীতে আমার মনে নাই, অনেক ভদ্রলোক আসয়াছিলেন। তন্মধ্যে শিক্ষিত, অশিক্ষিত উভয় সম্প্রদায়ের লোকই ছিল। ভাটপাড়ার পণ্ডিতগণও ছিলেন। বঙ্কিমচন্দ্র তাঁহার হস্তলিখিত 'দুর্গেশনন্দিনী' তাঁহাদের নিকট পাঠ করিতে আরম্ভ করিলেন। সকলে নিঃশব্দে বসিয়া শুনিতে লাগিলেন; কেহ ঐ ঘরে প্রবেশ করিলে শ্রোতৃগণ বিরক্ত হইয়া উঠিতেছিলেন।...শ্রোতা-দিগের মধ্যে কেহ কেহ অহিফেনভোগী ছিলেন; মুহুর্মুহুঃ তাহাদের তামাক আবশ্যক হইত; তাঁহারা তামাক ডাকিতে ভুলিয়া গেলেন।...একজন প্রাচীন ভদ্রলোক মধ্যে মধ্যে চীৎকার করিয়া বলিতেছেন, 'আ মরি, আ মরি! কি বক্তৃতাই করিতেছেন।' এইরূপে দুই দিনে গল্প পাঠ শেষ হইল। বঙ্কিমচন্দ্রের প্রথম হইতে ধারণা ছিল যে, 'দুর্গেশনন্দিনী'র ভাষা ব্যাকরণ-দোষে দূষিত। সেজন্য তিনি গল্প পাঠ শেষ হইলে উপস্থিত সংস্কৃতজ্ঞ পণ্ডিতদিগকে জিজ্ঞাসা করিলেন, 'ভাষার ব্যাকরণ-দোষ আছে—উহা কি লক্ষ্য করিয়াছেন?' *মধুসূদন স্মৃতিরত্ন বলিলেন, 'গল্প ও ভাষার মোহিনী শক্তিতে আমরা এতই আকৃষ্ট হইয়াছিলাম যে, আমাদের সাধ্য কি যে অন্যদিকে মন নিবিষ্ট করি!' বিখ্যাত পণ্ডিত *চন্দ্রনাথ বিদ্যারত্ন বলিলেন যে, 'আমি স্থানে স্থানে ব্যাকরণ দোষ লক্ষ্য করিয়াছি বটে, কিন্তু সেই সেই স্থানে ভাষা আরও মধুর হইয়াছে।" (ঐ, পৃঃ ৭০-১)

পূর্ণচন্দ্র আরও বলেন যে, 'দুর্গেশনন্দিনী'র পাণ্ডুলিপি ভূদেব মুখোপাধ্যায়ের জামাতা সুবিজ্ঞ তারাপ্রসাদ চট্টোপাধ্যায় এবং বিখ্যাত সমালোচক ক্ষেত্রনাথ ভট্টাচার্য্যকে পাঠ করিতে দিয়াছিলেন। ক্ষেত্রনাথ এই উপন্যাসখানির মধ্যে ভাবী সাহিত্য-সম্রাটের সন্ধান পান এবং ভবিষ্যদ্‌বাণী করেন যে, বঙ্কিম ভবিষ্যতে উৎকৃষ্টতর উপন্যাস লিখিতে সক্ষম হইবেন।

পূর্ণচন্দ্র অতঃপর লিখিয়াছেন :

"ভাবগতিকে বুঝিলাম, বঙ্কিমচন্দ্রের একথা মনোমত হইল না। দীনবন্ধু কোনও মতামত প্রকাশ করিলেন না। ইহার পর দুই বৎসরের (?) মধ্যে 'কপালকুণ্ডলা' প্রকাশিত হইল। বঙ্কিমচন্দ্র এই কাপালিক-প্রতিপালিতা কন্যাকে সমুদ্রতটবিহারিণী, বনচারিণী, সৃষ্টিছাড়া এক অপূর্ব্ব মধুর প্রকৃতির মোহিনী মূর্ত্তিরূপে অঙ্কিত করিয়া গিয়াছেন।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ৭৫)

'কপালকুণ্ডলা' গল্পারম্ভে কুজ্ঝটিকার উল্লেখ আছে। পূর্ণচন্দ্র 'বঙ্কিমচন্দ্রের বাল্যকথায়' এক দিবসের কুয়াসার কথা বলিয়াছেন। সে দিবসের কুয়াসা এমন হইয়াছিল যে, কোলের মানুষ দেখা যায় নাই। এত গভীর কুয়াসা যে, কলেজে যাইবার কালে বেলা ১০টা ১১টার সময় নৌকায় উঠিয়া ওপাড়ে যাইতে না পারিয়া মূলাযোড় বরাবর পৌঁছিল। পূর্ণচন্দ্র বলেন, 'কপালকুণ্ডলা গল্পটি যে কুজ্ঝটিকায় আরম্ভ হইয়াছিল, তাহা নিশ্চয় এই দিনকার ঘটনাবলম্বনে।' (ঐ, পৃঃ ৪৯)

পূর্ণচন্দ্র আরও অনুমান করেন, 'কপালকুণ্ডলা' উপন্যাসের 'মতিবিবি' কোনও গৃহস্থের কুলত্যাগিনী বধূর গল্প অবলম্বনে অঙ্কিত হয়। তাঁহার মতে 'ইহার চরিত্রের সঙ্গে মতিবিবির কোন সাদৃশ্য নাই বটে, কিন্তু ঘটনার সাদৃশ্য আছে।' (ঐ, পৃঃ ৫১)

'কপালকুণ্ডলা'য় প্রথমে বত্রিশটি পরিচ্ছেদ ছিল। পরবর্ত্তীকালে বঙ্কিমচন্দ্র একটি পরিচ্ছেদ পরিত্যাগ করায়, ইহা বর্ত্তমানে একত্রিশ পরিচ্ছেদে সম্পূর্ণ। কপালকুণ্ডলা প্রকাশের পরই ইহার বিশেষ সমাদর হয়। বঙ্কিম-গোষ্ঠীর অন্যতম প্রধান অক্ষয়চন্দ্র সরকার বলিয়াছেন, 'এই উপন্যাসখানি বাহির হওয়া মাত্র বঙ্কিমবাবুর যশোরাশি চতুর্দ্দিক্ বিকীর্ণ হইয়া পড়িল এবং ইতিপূর্ব্বে যাঁহারা বাঙ্গালা গ্রন্থকার বলিয়া খ্যাতিপন্ন ছিলেন, তাঁহাদের সকলেরই যশোজ্যোতিঃ হীনপ্রভ হইয়া পড়িল।' বঙ্কিমচন্দ্রের সমসময়ে ও পরবর্ত্তীকালে বহু সমালোচক 'কপালকুণ্ডলা'র উৎকর্ষ মুক্তকণ্ঠে স্বীকার করিয়াছেন। কাব্যাংশে শ্রেষ্ঠ বলিয়া কেহ কেহ ইহাকে তাঁহার উপন্যাসসমূহের মধ্যে উৎকৃষ্টতমও বলিয়াছেন। আর. ডব্লু. ফ্রেজার *Literary History of India* (London, 1898) গ্রন্থে এই উপন্যাসখানির ভূয়সী প্রশংসা করিয়া বলিয়াছেন :

"Outside in 'Mariage de Loti' there is nothing comparable to the 'Kopala Kundala' in the history of Western fiction."

'কপালকুণ্ডলা' বিভিন্ন ভাষায় অনূদিত হইয়াছে। ইংরেজী অনুবাদ একাধিক হইয়াছে। অধ্যাপক ক্লেম কর্ত্তৃক জার্ম্মান ভাষায় ১৮৮৬ সনে এখানি অনূদিত হয়। ১৯৩৭ সনে পণ্ডিত হরিচরণ বিদ্যারত্ন ইহার সংস্কৃত অনুবাদ প্রকাশ করেন। ইহা ছাড়া বিভিন্ন সময়ে বিভিন্ন লেখক কর্ত্তৃক হিন্দী, গুজরাটী, তামিল ও তেলুগু ভাষায়ও 'কপালকুণ্ডলা'র অনুবাদ প্রকাশিত হইয়াছে। 'কপালকুণ্ডলা' নাটকাকারে সর্ব্বপ্রথম রূপান্তরিত করেন প্রসিদ্ধ নট ও নাট্যকার গিরীশচন্দ্র ঘোষ। অতুলকৃষ্ণ মিত্রও ইহাকে নাট্যাকারে গ্রথিত করেন।

## মৃণালিনী

'মৃণালিনী'তে বঙ্কিমচন্দ্রের স্বাদেশিকতা সর্ব্বপ্রথম সূচিত হয়। বখ্‌তিয়ার খিলিজী অষ্টাদশ অশ্বারোহী সহ বঙ্গদেশ জয় করেন, এই কাহিনী বা গল্প বঙ্কিমচন্দ্র আদৌ বিশ্বাস করিতে পারেন নাই। তিনি বাঙ্গালী জাতির শৌর্য্য-বীর্য্যের প্রতি আস্থাশীল ছিলেন। উক্ত জাতীয় কলঙ্ক বিশ্বাস করিতে না পারিয়া বঙ্কিমচন্দ্র 'মৃণালিনী' রচনায় হস্তক্ষেপ করেন। তিনি পুস্তকখানির প্রথম দুই সংস্করণের আখ্যাপত্রে ইহাকে 'ঐতিহাসিক উপন্যাস' আখ্যা দেন। পরবর্ত্তী সংস্করণে তিনি উক্ত আখ্যা বর্জন করেন। কারণ তাঁহার মতে বখ্‌তিয়ারের বঙ্গবিজয় উপলক্ষ্য করিয়া রচিত হইলেও ইহার ঐতিহাসিকতা সামান্য।

'মৃণালিনী' প্রকাশিত হয় ১৮৬৯ সনে। 'মৃণালিনী'র রচনা সংশোধন ও প্রকাশ সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের ভ্রাতুষ্পুত্র শচীশচন্দ্র চট্টোপাধ্যায় "বঙ্কিম-জীবনী"তে (৩য় সং, পৃঃ ২৯৭) লিখিয়াছেন যে, আলিপুরে বঙ্কিমচন্দ্র দশমাস ছিলেন, (১৮৬৮, ১৪ই আগষ্ট হইতে ৪ জুন ১৮৬৯)। ৫ই জুন ১৮৬৯ তারিখ হইতে তিনি ব্যক্তিগত প্রয়োজনে ছয় মাসের ছুটি

লইয়াছিলেন। বঙ্কিমচন্দ্র ছুটির কিয়দংশ গৃহে থাকিয়া আইন-পুস্তক পাঠে ও 'মৃণালিনী'র পাণ্ডুলিপি-সংশোধনে অতিবাহিত করিলেন, এবং অবশেষে 'মৃণালিনী' ছাপিতে দিয়া কাশীধামে চলিয়া গেলেন। তখনকার দিনে ছাপার কার্য্য তত দ্রুত অগ্রসর হইত না। 'মৃণালিনী' মুদ্রিত হইতে এক বৎসরের উপর সময় লাগিয়াছিল। অবকাশান্তে বঙ্কিমচন্দ্র আলিপুরে ফিরিয়া আসিলেন (৫ ডিসেম্বর ১৮৬৯); তখনও 'মৃণালিনী' ছাপা শেষ হয় নাই। তবে এখন মনে হয় ইহার অব্যবহিত পরেই 'মৃণালিনী' প্রকাশিত হইয়াছিল। কারণ শচীশচন্দ্র বলেন, বঙ্কিমচন্দ্র 'মৃণালিনী' প্রকাশ করিয়া বহরমপুর চলিয়া যান (১৫ ডিসেম্বর, ১৮৬৯)। বঙ্কিমচন্দ্র এই উপন্যাসখানি অভিন্নহৃদয় সুহৃদ্ দীনবন্ধু মিত্রকে উৎসর্গ করিয়াছিলেন।

পূর্ব্ব দুইখানি উপন্যাসের মত বঙ্কিমচন্দ্রের 'মৃণালিনী'ও সমসাময়িক শিক্ষিত মহলে অভিনন্দিত হয়। প্রসিদ্ধ সমালোচক সুপণ্ডিত রাজেন্দ্রলাল মিত্র স্বীয় 'রহস্য-সন্দর্ভে' এ পুস্তকের বিস্তৃত সমালোচনা করেন। তিনি অন্যান্য গ্রন্থের কথা উল্লেখ করিয়া প্রসঙ্গতঃ লেখেন :

"এই প্রকারে বিবিধ গ্রন্থের আলোচনান্তর আমরা মুক্তকণ্ঠে স্বীকার করিতে পারি যে বঙ্গভাষায় গদ্যে 'মৃণালিনী'র সদৃশ সুচারু গ্রন্থ অদ্যাপি মুদ্রিত হয় নাই; এবং যে কোন ভাষায় গ্রন্থকার ঐরূপ রম্য রচনা নিষ্পন্ন করিলে বিশেষ প্রশংসার ভাজন হইতেন। সাধারণের একটি সংস্কার আছে যে নব্য সম্প্রদায় ইংরাজীর অনুরাগে সর্ব্বদা ব্যাপৃত থাকায় স্বদেশভাষার নিতান্ত অবজ্ঞা করেন, সুতরাং তাহার উন্নতি-সাধনে বা তাহাতে সদ্রচনায় সর্ব্বতোভাবে অক্ষম। শ্রীযুক্ত বঙ্কিমবাবু যে কুসংস্কারের একেবারে উন্মূলন করিয়াছেন। তিনি বাল্যকালাবধি ইংরাজীর অনুরাগী...তত্রাপি তিনি বাঙ্গালা ভাষায় যে প্রকার পুস্তক রচনা করিয়াছেন, তাহা কোন মহামহোপাধ্যায় পণ্ডিতদ্বারা অদ্যাপি নিষ্পন্ন হয় নাই। বহু কালাবধি বঙ্গভাষায় উপন্যাসের নাম শুনিলে শ্রোতার মনে বেতাল পঁচিশ বা বত্রিশ-সিংহাসন মনে পড়িত। ইংরাজীতে সুশিক্ষিত ব্যক্তিরা কএক বৎসরাবধি তাহার অন্যথা চেষ্টায় ভূত-প্রেতের পরিবর্ত্তে মানুষিক ঘটনার উপন্যাস রচনায় প্রবৃত্ত হন; এবং কয়েকখানি সুচারু পুস্তকও প্রস্তুত করিয়াছেন। কিন্তু কেহই ইংরাজীর প্রকৃত নভেলের পারিপাট্য লাভ করিতে পারেন নাই। বঙ্কিমবাবুও সেই অনুরাগের অনুরাগী; এবং ইংরাজী উপন্যাস লেখকের মধ্যে স্কট নামা একজন শ্রেষ্ঠতমকে আদর্শ স্বীকার করিয়া পর পর তিনখানি গ্রন্থ প্রস্তুত করিয়াছেন, এবং পরম আহ্লাদের বিষয় এই যে তাহাতে তিনি সর্ব্বতোভাবে সিদ্ধসংকল্প হইয়াছেন; অধিকন্তু যে কেহ ঐ তিনখানি গ্রন্থ পাঠ করিয়াছেন তেঁহ অবশ্যই স্বীকার করিবেন যে তাঁহার রচনাচাতুর্য্যের ও গল্পবিন্যাসের ক্ষমতা উত্তরোত্তর সমধিক উৎকৃষ্টতা লাভ করিয়াছে।" (রহস্য-সন্দর্ভ, ১৯২৭ সংবৎ, ৫৭ খণ্ড, পৃঃ ১৪২)

'কপালকুণ্ডলা'র ন্যায় 'মৃণালিনী'ও কাব্যাংশে উৎকৃষ্ট। গিরিজায়া এবং মৃণালিনীর মুখে পদাবলী সঙ্গীত ও ছড়া অনেকগুলি তিনি আমাদের শুনাইয়াছেন। বঙ্কিমচন্দ্র যে ঐ সময়েই বাংলার লোকসঙ্গীত, ছড়া ও বৈষ্ণবপদাবলীর সঙ্গে বিশেষ পরিচিত ছিলেন, এগুলি তাহারই দ্যোতক। হিন্দুস্থানীতে 'মৃণালিনী'র অনুবাদ হইয়াছিল (১৮৮০)। উপন্যাসখানির নাট্যরূপ ন্যাশনাল থিয়েটারের উদ্যোগে ১৮৭৪ সনে অভিনীত হয়।

## বিষবৃক্ষ

'বিষবৃক্ষ' 'বঙ্গদর্শনে'র প্রথম সংখ্যা হইতে (বৈশাখ ১২৭৯) ধারাবাহিক ভাবে প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্র ১৮৭৩ সনে এখানিকে পুস্তকাকারে প্রকাশিত করেন। তাঁহার জীবদ্দশায় ইহার আটটি সংস্করণ বাহির হয়। অষ্টম সংস্করণের প্রকাশকাল ১৮৯২ সন। ইতিপূর্ব্বে তিনখানি উপন্যাস রচনা করিয়া বঙ্কিমচন্দ্র প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন। 'বিষবৃক্ষ' সম্পূর্ণ নূতন ধরণের বিষয়বস্তু লইয়া রচিত হইল। বাংলার তৎকালীন দুই প্রধান সামাজিক সমস্যা—বিধবা বিবাহ ও বহু বিবাহ। বঙ্কিমচন্দ্র বিষবৃক্ষে এই দুইটি সামাজিক সমস্যার অবতারণা করিলেন আমাদের প্রাত্যহিক জীবনের আলোচনার সঙ্গে সঙ্গে। উপন্যাসের মাধ্যমে একটি সম্পূর্ণ নূতন জিনিস পাইয়া বঙ্গসমাজ বিমোহিত হইল। রবীন্দ্রনাথ লিখিয়াছেন :

"বঙ্গদর্শনে যে জিনিসটা সেদিন বাংলা দেশের ঘরে ঘরে সকলের মনকে নাড়া দিয়েছিল সে হচ্ছে বিষবৃক্ষ। এর পূর্ব্বে বঙ্কিমচন্দ্রের লেখনী থেকে 'দুর্গেশনন্দিনী', 'কপালকুণ্ডলা' ও 'মৃণালিনী'

লেখা হয়েছিল। কিন্তু সেগুলি ছিল কাহিনী। ইংরেজীতে যাকে বলে রোমান্স। আমাদের প্রতিদিনের জীবনযাত্রা থেকে দূরে এদের ভূমিকা। সেই দূরত্বই এদের মুখ্য উপকরণ।...

'বিষবৃক্ষে' কাহিনী এসে পৌঁছল আখ্যানে। যে পরিচয় নিয়ে সে এল তা আছে আমাদের অভিজ্ঞতার মধ্যে।"—'প্রবাসী', আশ্বিন ১৩৩৮, পৃঃ ৮০৬-৭।

সে-যুগের বিখ্যাত 'কলিকাতা রিভিয়ু'তে (Vol. LVII. 1873) 'বিষবৃক্ষে'র যে সমালোচনা বাহির হইয়াছিল তাহাও এখানে উল্লেখযোগ্য। এই পত্রিকায় সমালোচক লেখেন :

"This novel whose name appears at the head of this notice, now reprinted from the *Bangadarsana,* was to be found in the baitakhana of every Bengali Babu throughout the whole of last year. It is quite of a different character from its predecessors. While the others were all historical, 'men and women as they are, and life as it is,' is the motto of the present one."

একথা হয়ত অনেকের নিকট অজ্ঞাত যে, 'বিষবৃক্ষে' বঙ্কিমচন্দ্রের জীবনের একটা ছবি প্রতিফলিত হইয়াছে। শ্রীশচন্দ্র মজুমদার এ বিষয়ে বঙ্কিমচন্দ্রকে জিজ্ঞাসা করেন, "শুনেছি, বিষবৃক্ষে আপনার নিজের জীবনের একটা ছবি আছে, ইহা কি সত্য কথা?" উত্তরে বঙ্কিমচন্দ্র বলেন, "কতক সত্য বই কি, তবে আসলের উপর অনেক রং ফলাইতে হইয়াছে।" (বঙ্কিম প্রসঙ্গ, পৃঃ ১৯৫)। কবিবর নবীনচন্দ্র সেনের উক্তিও এই কথা কতকটা সপ্রমাণ করিতেছে। উপরি আলাপের কয়েক বৎসর পূর্ব্বে ১৮৭৭ সনে কাঁটালপাড়ায় বঙ্কিমচন্দ্রের সঙ্গে প্রথম সাক্ষাৎ করিতে গিয়া নবীনচন্দ্র তাঁহাকে কিছু পাঠ করিতে বলেন। নবীনচন্দ্র লিখিয়াছেন :

"তিনি কি পড়িবেন আমাকে জিজ্ঞাসা করিলেন। অক্ষয়বাবু [অক্ষয়চন্দ্র সরকার] আমাকে আগেই শিখাইয়া রাখিয়াছিলেন। আমি বলিলাম—'বৃষবৃক্ষ'। তিনি—'কোন্ স্থান পড়িব?' আমি—'যে স্থান আপনার অভিরুচি।' তিনি 'বিষবৃক্ষ' খুলিয়া যেখানে কমলমণির কাছে সূর্য্যমুখী তাঁহার পতি-প্রাণতা দেখাইয়া পত্র লিখিয়াছেন সে স্থান পড়িতে লাগিলেন। কিছুক্ষণ পড়িয়া কাঁদিয়া ফেলিলেন, এবং বলিলেন—'বিষবৃক্ষ আমি পড়িতে পারি না। তুমি অন্য কিছু শুনিতে চাও ত পড়ি।' আমাকে অক্ষয়বাবু সত্যই বলিয়াছিলেন যে বঙ্কিমবাবুর স্ত্রীর চরিত্রই তাঁহাকে 'নভেলিষ্ট' করিয়াছে। তিনিই সূর্য্যমুখী।" (আমার জীবন, ২য় ভাগ, পৃঃ ৩৬৬)

বঙ্কিমচন্দ্র স্বয়ং 'বিষবৃক্ষে'র কোন কোন চরিত্র সম্বন্ধে বিভিন্ন সময়ে নিজ মত ব্যক্ত করিয়াছেন। বঙ্কিমচন্দ্র শ্রীশচন্দ্র মজুমদারকে বলিয়াছিলেন, "কুন্দনন্দিনীর বিষ খাওয়াটা যে নীতিবিরুদ্ধ তাহা আমি স্বীকার করি" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৭৯)। অন্য কোন কোন কবি-মনীষীও এই মত পোষণ করিতেন। ১৮৯৩ সনে বঙ্কিমচন্দ্রের সহিত কবিবর নবীনচন্দ্র সেনের একবার সাক্ষাৎ হয়। নবীনচন্দ্র তখন এই অভিযোগ করেন যে, প্রেমের অবাধ প্রচারের দ্বারা তিনি দেশের অহিত করিয়াছেন। নবীনচন্দ্র লিখিয়াছেন, বঙ্কিমচন্দ্র প্রাচীরগাত্রে বিলম্বিত তাঁহার কনিষ্ঠা কন্যার অয়েল-পেণ্টিঙের দিকে চাহিয়াছিলেন এবং তাঁহার চক্ষু অশ্রু-সজল হইয়াছিল। "এই কন্যাটিও কুন্দনন্দিনীর হতভাগ্য অনুকরণ করিয়াছিল।" (আমার জীবন, ৪র্থ ভাগ, পৃঃ ২৭৭)

তথাপি কুন্দনন্দিনী চরিত্রে বঙ্কিমচন্দ্রের যে নাট্য-সৃজন-শক্তি বিকাশলাভ করিয়াছে একথা শ্রীশচন্দ্র মজুমদার 'প্রতিনিধি' সংবাদপত্রে বিষবৃক্ষের সমালোচনা প্রসঙ্গে উল্লেখ করেন। এ বিষয়ে বঙ্কিমচন্দ্রের সঙ্গে তাঁহার যে কথোপকথন হইয়াছিল শ্রীশবাবু তাহা এইরূপ লিখিয়াছেন :

'প্রতিনিধি' নামক সংবাদপত্রে আমি 'কুন্দনন্দিনী' চরিত্রের সমালোচনা করিয়াছিলাম। বঙ্কিমবাবু পড়িয়া বলিয়াছিলেন, সামান্য চরিত্র, তার অত বিশ্লেষণের দরকার ছিল না। আমি বলিলাম, 'এক বিষয়ে চরিত্রটি আমার কাছে অসামান্য বলিয়া বোধ হয়—উহার নিশ্চেষ্ট সরলতা, আর কোথাও অমন চিত্র দেখি নাই।' বঙ্কিমবাবু বলিলেন, 'আমি তিলোত্তমার চরিত্রেও একটু তাহা দেখাইয়াছি।' আমি বলিলাম, 'কুন্দে তাহার বিকাশ অনেক বেশী।' আমি বলিলাম, 'আমার বোধ হয় যেন আপনার

নাট্যসৃষ্টির শক্তি এখন বাড়িতেছে।' বঙ্কিমবাবু—'হাঁ, দেখিয়াছি, সে কথা সে দিন কুন্দচরিত্রের শেষে লিখিয়াছি। চন্দ্রবাবুও তাই বলেন, আমার নিজেরও তাই বোধ হয়।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৯১)

বঙ্কিমবাবু 'বিষবৃক্ষ' তাঁহার অকৃত্রিম বন্ধু জগদীশচন্দ্র রায়কে এই কথাকয়টি লিখিয়া উৎসর্গ করেন : "কাব্যপ্রিয় পণ্ডিতাগ্রগণ্য শ্রীযুক্ত বাবু জগদীশনাথ রায় সুহৃদ্বরকে এই গ্রন্থ বন্ধুত্ব ও স্নেহের চিহ্নস্বরূপ অর্পিত হইল।"

বঙ্কিম-জীবনীকার শচীশচন্দ্র লিখিয়াছেন, বিষবৃক্ষের অন্তর্গত হরদেব ঘোষালের পত্র জগদীশনাথ রায় কর্তৃক লিখিত (বঙ্কিম-জীবনী, ৩য় সং, পৃঃ ২৭৩)। বাংলা সাহিত্যের রসজ্ঞ সমালোচকগণ নানা দিক হইতে এ উপন্যাসখানির আলোচনা করিয়াছেন।

'বিষবৃক্ষ' দেশ-বিদেশের বিভিন্ন ভাষায় অনূদিত হইয়াছে। হিন্দুস্থানী অনুবাদ বাহির হয় ১৮৯১ সনে শিয়ালকোট হইতে। ইংরেজীতে অনুবাদ করেন মিরিয়াম এস্. নাইট ১৮৮৪ সনে। নামকরণ হয় *The Poison Tree*। ইহার ভূমিকায় সর্ এড্উইন আর্নল্ড উপন্যাসের বিশেষ প্রশংসা করেন। শচীশচন্দ্র বলেন, ছোটলাট ইলিয়ট সাহেবের পত্নীকে উপহার দিবার জন্য বঙ্কিম 'বিষবৃক্ষে'র অংশবিশেষ *The Bane of Life* নামে অনুবাদ করেন (বঙ্কিম-জীবনী, ৩য় সং, পৃঃ ১৪১)। ১৮৯৪ সনে 'বিষবৃক্ষে'র সোয়েডিশ অনুবাদ প্রকাশিত হয়। বিষবৃক্ষের নাট্যরূপ দেন অমৃতলাল বসু। সাধারণ রঙ্গালয়ে এখানি বহু বার অভিনীত হয়।

## ইন্দিরা

ইন্দিরা প্রথম বর্ষের চৈত্র সংখ্যা (১২৭৯) 'বঙ্গদর্শনে' সম্পূর্ণ প্রকাশিত হয়। ইহাকে আধুনিক যুগের ছোট গল্পের পর্য্যায়ে ফেলা যাইতে পারে। বঙ্কিমচন্দ্র অন্যান্য নানা বিষয়ের মত 'বঙ্গদর্শনে' ছোট গল্প রচনার পরীক্ষায়ও প্রবৃত্ত হন। 'ইন্দিরা' এই পরীক্ষার প্রথম ফল। এখানি প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয় ১৮৭৩ সনে। তখন ইহার আকার ছিল ক্ষুদ্র, মাত্র ৪৫ পৃষ্ঠায় সমাপ্ত। বঙ্কিমচন্দ্র মৃত্যুর এক বৎসর পূর্ব্বে 'ইন্দিরা'র প্রচুর সংস্কার সাধন করিয়া ইহাকে ১৭৭ পৃষ্ঠার একখানি নাতিবৃহৎ উপন্যাসে পরিণত করান। ১৮৯৩ সনে এই আকারে 'ইন্দিরা'র পঞ্চম সংস্করণ বাহির হয়। 'পঞ্চম বারের বিজ্ঞাপন' শীর্ষে বঙ্কিমচন্দ্র এইরূপ আকার বৃদ্ধির যে কৈফিয়ত দেন তাহা বড়ই উপভোগ্য। তিনি লেখেন :

"ইন্দিরা ছোট ছিল—বড় হইয়াছে। ইহা যদি কেহ অপরাধ বলিয়া গণ্য করেন, তবে ইন্দিরা বিনীতভাবে নিবেদন করিতে পারে যে, এমন অনেক ছোটই বড় হইয়া থাকে। ভগবানের ইচ্ছায় নিতান্তই ছোট বড় হইতেছে। রাজার কাজ ত এই দেখি, ছোটকে বড় করিয়া, বড়কে ছোট করেন। সমাজও দেখিতে পাই বড়কে ছোট, ছোটকে বড় করেন। আমিও যাহার অধীন, সে না হয়, আমাকে ছোট দেখিয়া বড় করিল। তার আর কৈফিয়ৎ কি দিব?

"তবে দোষের কথাটা এই যে, বড় হইলে দর বাড়ে। রাজার কৃপায় বা সমাজের কৃপায় যাঁহারা বড় হয়েন, তাঁহারা বড় হইলেও আপনার আপনার দর বাড়াইয়া বসেন। এমন কি, পুলিসের জমাদার যিনি এক টাকা ঘুষেই সন্তুষ্ট, দারোগা হইলেই তিনি দুই টাকা চাহিয়া বসেন, কেন না, বড় হইয়া তাঁহার দর বাড়িয়াছে। গরীব ইন্দিরা বলিতে পারে, আমি হঠাৎ বড় হইলাম, আমার কেন দর বাড়িবে না?

"তবে, ইন্দিরা বড় হইয়া ভাল করিয়াছে, কি মন্দ করিয়াছে, সেটা খুব সংশয়ের স্থল। সেটার বিচার আবশ্যক বটে। ছোট, ছোট থাকিলেই ভাল। ছোট লোক বড় হইয়া কবে ভাল হইয়াছে? কিন্তু অনেক ছোট লোকই তাহা স্বীকার করিবে না। ইন্দিরা কেন তাহা স্বীকার করিবে?

"পাঠক বোধ হয়, ইন্দিরার কলেবর বৃদ্ধির কারণ জানিতে ইচ্ছা করিতে পারেন। তাহা বুঝাইতে গেলে আপনার পুস্তকের আপনি সমালোচনায় প্রবৃত্ত হইতে হয়। সে অবিধেয় কার্য্যে আমার প্রবৃত্তি নাই। যিনি বোদ্ধা, তিনি ছোট ইন্দিরাখানি মনঃসংযোগ দিয়া পাঠ করিলেই জানিতে পারিবেন যে, তাহাতে কি কি দোষ ছিল এবং এক্ষণে তাহা কি প্রকারে সংশোধিত হইয়াছে। প্রকৃত পক্ষে, পুরাতন নামে এ একখানা নূতন গ্রন্থ। নূতন গ্রন্থ প্রণয়নে সকলেরই অধিকার আছে। গ্রন্থকারের ইহাই যথেষ্ট সাফাই।"

বঙ্কিমচন্দ্র পাঠকবর্গকে 'ইন্দিরা'র মর্ম্মকথা বুঝাইবার জন্য ইংরেজ কবি শেলীর এই কবিতাংশটি গ্রন্থারম্ভে উদ্ধৃত করিয়াছেন :

"Rarely, rarely comest thou,
Spirit of Delight !
Wherefore has thou left me now
 Many a day and night ?
Many a weary night and day !
 'Tis since thou art fled away.
How shall ever one like me
 Win thee back again ?
With the joyous and the free
 Thou wilt scoff at pain.
Spirit false ! Thou hast forgot
All but those who need thee not
 * * *
Let me set my mournful ditty
 To a merry measure ;—
Thou wilt never come for pity,
 Thou wilt come for pleasure.
 * * *
Thou art love and life ! O come !
Make once more my heart thy home !"

*Shelley*

'ইন্দিরা' কয়েকটি ভারতীয় ভাষায় অনূদিত হয়। কানাড়ী ভাষায় ইহার অনুবাদ করেন বি. বেঙ্কটাচার্য্য। ১৯১৮ সনে জে. ডি. এন্ডারসন *Indira and other Stories*-পুস্তকে ইন্দিরার ইংরেজী অনুবাদ প্রকাশ করেন।

## যুগলাঙ্গুরীয়

'যুগলাঙ্গুরীয়' ১২৮০ বঙ্গাব্দের বৈশাখ সংখ্যা 'বঙ্গদর্শনে' বাহির হয় 'ইন্দিরা' বাহির হইবার এক মাস পরে। এটিতেও বঙ্কিমচন্দ্র ছোট গল্প রচনার পরীক্ষা করিলেন। 'যুগলাঙ্গুরীয়' পুস্তকাকারে গ্রথিত হয় ১৮৭৪ সনে। বঙ্কিমচন্দ্রের জীবিতকালে ইহার পাঁচটি সংস্করণ প্রকাশিত হয়। পঞ্চম সংস্করণ প্রকাশিত হয় ১৮৯৩ সনে। প্রথম সংস্করণে পৃষ্ঠা সংখ্যা ছিল ৩৬, শেষ সংস্করণে ইহা দাঁড়ায় ৫০। 'যুগলাঙ্গুরীয়' গল্পের উদ্ভব সম্বন্ধে বঙ্কিমজীবনীকার শচীশচন্দ্র লিখিয়াছেন, 'তমলুকের রাজার একটি উদ্যান-বাটী ছিল। এই উদ্যান বাটীর পদনিম্নে রূপনারায়ণ প্রবাহিত। জ্যেষ্ঠাগ্রজ শ্যামাচরণ চট্টোপাধ্যায় তমলুকে ম্যাজিস্ট্রেট থাকা কালে বঙ্কিমচন্দ্র সেখানে যান এবং উদ্যান-বাটীর সৌন্দর্য্য দেখিয়া মুগ্ধ হন। তাম্রলিপ্তের ঘটনা লইয়া যুগলাঙ্গুরীয় রচিত।' শচীশচন্দ্র নিম্নোদ্ধৃত অংশে এ বিষয়টি আরও পরিষ্কার করিয়া বলিতেছেন :

"বঙ্কিমচন্দ্র যখন ১৮৬০ খৃষ্টাব্দে তমলুকে বেড়াইতে আসিয়াছিলেন, তখন তাঁহারও তমলুক ভাল লাগিয়াছিল।...বঙ্কিমচন্দ্র সে বিশালহৃদয় রূপনারায়ণে দেখিলেন, 'মৃদু পবনোত্থিত অত্যুঙ্গ তরঙ্গে বালারুণরশ্মি আরোহণ করিয়া কাঁপিতেছে—শ্যামাঙ্গীর অঙ্গে রজতালঙ্কারবৎ ফেননিচয় শোভিতেছে, তীরে জলচর পক্ষিকুল শ্বেতরেখা সাজাইয়া বেড়াইতেছে।' আর বঙ্কিম সেই সমুদ্রবৎ বিপুলকায় রূপনারায়ণতটোপরি দেখিলেন, 'এক বিচিত্র অট্টালিকা। তাহার নিকট একটি সুনির্ম্মিত বৃক্ষবাটিকা।' এই দৃশ্য—তমলুকের এই দৃশ্য—তাঁহার হৃদয়ে গভীর অঙ্কপাত করিয়াছিল। পনর বৎসরেও তিনি তাহা ভোলেন নাই। পনর বৎসর পরে তিনি তমলুকের এই চিত্র উঠাইয়া লইয়া যুগলাঙ্গুরীয়তে আঁকিয়াছিলেন।" (বঙ্কিম-জীবনী, ৩য় সং, পৃঃ ৩০৬)

ইংরেজীতে 'যুগলাঙ্গুরীয়ে'র একাধিক অনুবাদ প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্রের জামাতা রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় ১৮৮৩ সনে *The Two Rings* নামে একটি অনুবাদ প্রকাশ করেন। ১৯১৩ সনে পি. এন. বসু ও মোরেনো *Yugalanguria* নামে আর একটি ইংরেজী অনুবাদ বাহির করিয়াছিলেন। জে. ডি. এন্ডারসন অনূদিত *Indira and other Stories*-এও

'যুগলাঙ্গুরীয়ে'র অনুবাদ সন্নিবেশিত হয়। *The Two Rings and Radharani* নামে আর একটি অনুবাদ করেন ডি. সি. রায়। এ পুস্তক প্রকাশিত হয় ১৯১৯ সনে। পাটনা হইতে কে. আর. ভাট কর্তৃক ১৮৮০ সনে 'যুগলাঙ্গুরীয়ে'র হিন্দী অনুবাদ প্রকাশিত হইয়াছিল।

## চন্দ্রশেখর

পূর্ব্ববর্ত্তী পুস্তকগুলির মত চন্দ্রশেখরও ১৮৭৪ সনে 'বঙ্গদর্শনে' বাহির হয়। এখানি ধারাবাহিকভাবে প্রকাশিত হইয়া চৌদ্দমাসে সম্পূর্ণ হয় (বঙ্গদর্শন, শ্রাবণ ১২৮০—ভাদ্র ১২৮১)। 'চন্দ্রশেখর' গ্রন্থাকারে প্রকাশিত হয় ১৮৭৫ সনে। বঙ্কিমচন্দ্র জীবিতকালে ইহার তিনটি সংস্করণ বাহির করেন। ১৮৮৯ খ্রীষ্টাব্দে ইহার শেষ সংস্করণ মুদ্রিত হইয়াছিল। বঙ্কিমচন্দ্র এ পুস্তকখানি অনুজ পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়কে 'স্নেহচিহ্নস্বরূপ' উপহার প্রদান করেন।

প্রায় প্রত্যেক সংস্করণেই বঙ্কিমচন্দ্র তাঁহার উপন্যাসগুলির প্রচুর সংস্কার সাধন করিতেন। 'বঙ্গদর্শনে' প্রকাশিত 'চন্দ্রশেখর' প্রথম পুস্তকাকারে গ্রন্থনকালেই অনেক সংস্কার করেন। পুস্তকের 'বিজ্ঞাপনে' আছে :

'চন্দ্রশেখর' প্রথমে বঙ্গদর্শনে প্রকাশিত হইয়াছিল। কিন্তু এক্ষণে ইহার অনেকাংশ পরিবর্ত্তিত হইয়াছে, অনেকাংশ পরিত্যাগ করা গিয়াছে, এবং কোন কোন স্থান পুনর্ব্বার লিখিত হইয়াছে।

"ইহাতে যে সকল ঐতিহাসিক ঘটনার উল্লেখ আছে, তাহার কোন কোন কথা সচরাচর প্রচলিত ভারতবর্ষীয় বা বাঙ্গালার ইতিহাসে পাওয়া যায় না। 'সয়ের উল মতাক্ষরীন্' নামক পারস্য গ্রন্থের একখানি ইংরেজী অনুবাদ আছে; ঐতিহাসিক বিষয়ে, কোথাও কোথাও ঐ গ্রন্থের অনুবর্ত্তী হইয়াছি। ঐ গ্রন্থ অত্যন্ত দুর্লভ, ঐ গ্রন্থ পুনর্ম্মুদ্রাঙ্কনের যোগ্য।"

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ সংস্করণে সম্পাদকীয় ভূমিকায় ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও শ্রীসজনীকান্ত দাস 'চন্দ্রশেখরে'র মূল কাহিনী সম্বন্ধে যাহা বলিয়াছেন তাহার কিয়দংশ এখানে উদ্ধৃত হইল :

"উপন্যাসে ঐতিহাসিক ও অলৌকিক বিষয় সন্নিবেশের দিকে বঙ্কিমচন্দ্রের স্বাভাবিক প্রবণতা ছিল; 'বিষবৃক্ষ' এবং 'ইন্দিরা' লিখিয়া তাঁহার রোমান্সপ্রবণ মন যেন একটু হাঁপাইয়া উঠিয়াছিল। তাহা ছাড়া বাঙালীর বীরত্ব ও মহত্ত্ব প্রদর্শনের বাসনা বরাবরই তাঁহার মনে জাগরূক ছিল। কিন্তু নিজের পারিপার্শ্বিক সমাজ-জীবনের মধ্যে তাঁহার বিশেষ স্ফূর্ত্তি তিনি দেখিতে পান নাই। সুতরাং তিনি আবার অতীতের দিকে দৃষ্টি ফিরাইয়াছিলেন। ইতিহাসের আশ্রয় তাঁহার বিশেষ প্রয়োজন ছিল না; রামানন্দ স্বামী, চন্দ্রশেখর, প্রতাপ এবং রামচরণ তাঁহারই মানসপুত্র; ইতিহাসের পটভূমিকায় তাহাদিগকে সজীবতা দিবার জন্যই বঙ্কিমচন্দ্র মীর কাসিমের সহিত ইংরেজের সংঘর্ষ-কাহিনীকে অবলম্বন করিয়াছিলেন। এখানে রোমান্স-রচনায় যে অবকাশ তিনি পাইলেন, নিতান্ত সামাজিক পটভূমিকায় প্রতাপ-শৈবলিনীকে লইয়া তিনি ততখানি অগ্রসর হইতে পারিতেন না। আধ্যাত্মিক যোগবলের প্রতি বঙ্কিমচন্দ্রের যে বিশ্বাস ছিল, 'চন্দ্রশেখরে' আমরা সর্ব্বপ্রথম তাহার পরিচয় পাই। তাঁহার সৃষ্ট উপন্যাস-জগতে সর্ব্বপ্রথম আদর্শ-চরিত্র হিসাবে তিনি প্রতাপের অবতারণা করিয়াছেন।" (পৃঃ ৶০, ।০)

বঙ্কিমচন্দ্র বলিয়াছেন, "প্রতাপ বরাবর ঐশ্বর্য্যশালী, তথাপি ইন্দ্রিয়জয়ী..." (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৯৫)। বহু সুধী সমালোচক এ উপন্যাসখানির এই দিক লইয়া আলোচনা করিয়াছেন। চন্দ্রশেখরের দুইটি ইংরেজী অনুবাদ যথাক্রমে ১৯০৪ ও ১৯০৫ সনে প্রকাশিত হয়। তামিল ভাষায়ও দুইটি অনুবাদ গ্রন্থ আছে। তেলুগু ভাষায় চন্দ্রশেখরের অনুবাদ প্রকাশিত হয় ১৯১০ সনে।

## রাধারাণী

'রাধারাণী'ও প্রথম 'বঙ্গদর্শনে' (কার্ত্তিক-অগ্রহায়ণ সংখ্যা, ১২৮২) বাহির হয়। ১৮৭৭ ও ১৮৮১ সনে এখানি সন্নিবিষ্ট করা হয়, 'উপন্যাস—অর্থাৎ ক্ষুদ্র ক্ষুদ্র উপন্যাস সংগ্রহ'

নামক পুস্তকের মধ্যে। ১৮৮৬ সনে ইহা স্বতন্ত্র পুস্তকাকারে প্রথম প্রকাশিত হইল, তখন পৃষ্ঠা সংখ্যা ছিল ৩৮। ১৮৯৩ খ্রীষ্টাব্দে বঙ্কিমচন্দ্র ইহা বিশেষ বাড়াইয়াছিলেন, তখন পৃষ্ঠা সংখ্যা দাঁড়ায় ৬৫। জীবিতকালে ইহাই শেষ বা চতুর্থ সংস্করণ। 'চতুর্থ বারের বিজ্ঞাপনে' বঙ্কিমচন্দ্র বলেন: "এই ক্ষুদ্র উপন্যাসের দোষ সংশোধন করিতে গিয়া, ইহার কলেবর বাড়াইতে হইয়াছে। কাজেই মূল্যও বাড়াইতে হইয়াছে।"

'রাধারাণী'র উৎপত্তি সম্বন্ধে বঙ্কিমের জীবনীকার এইরূপ লিখিয়াছেন:

"গৃহ-বিগ্রহ রাধাবল্লভজীউর রথযাত্রা প্রতি বৎসর মহাসমারোহে সম্পন্ন হইত। পূজনীয় যাদবচন্দ্র তখন জীবিত। বঙ্কিমচন্দ্র ১২৮২ সালে রথযাত্রার সময় ছুটী লইয়া গৃহে আসিয়াছিলেন। রথে বহুলোকের সমাগম হইয়াছিল। সেই ভিড়ে একটি ছোট মেয়ে হারাইয়া যায়। তাহার আত্মীয়-স্বজনের অনুসন্ধানার্থ বঙ্কিমচন্দ্র নিজেও কিছু চেষ্টা করিয়াছিলেন। এই ঘটনার দুই মাস পরে 'রাধারাণী' লিখিত হয়। আমার মনে হয়, এই ঘটনা উপলক্ষ্য করিয়া বঙ্কিমচন্দ্র 'রাধারাণী' রচনা করিয়াছিলেন।" (বঙ্কিম-জীবনী, ৩য় সং, পৃঃ ৩০৩)

'রাধারাণী'র দুইখানি ইংরেজী অনুবাদ-গ্রন্থ আছে।

## রজনী

'রজনী' ১২৮১-৮২ বঙ্গাব্দের 'বঙ্গদর্শনে' প্রথম প্রকাশিত হয়। বঙ্কিমচন্দ্র এখানিকে পুস্তকাকারে বাহির করেন ১২৮৪ সালে (ইংরেজী ১৮৭৭ সন)। তিনি 'রজনী' কেন যে প্রচুর সংশোধন করেন 'বিজ্ঞাপনে' তাহার উল্লেখপ্রসঙ্গে ইহার মূল প্রকৃতিও বিবৃত করেন। 'বিজ্ঞাপন'টি এখানে পুরোপুরি উদ্ধৃত হইল:

"রজনী প্রথমে বঙ্গদর্শনে প্রকাশিত হয়। এক্ষণে, পুনর্মুদ্রাঙ্কনকালে, এই গ্রন্থে এত পরিবর্তন করা গিয়াছে যে, ইহাকে নূতন গ্রন্থও বলা যাইতে পাবে। কেবল প্রথম খণ্ড পূর্ব্ববৎ আছে: অবশিষ্টাংশের কিছু পরিত্যক্ত হইযাছে, কিছু স্থানান্তরে সমাবিষ্ট হইয়াছে, অনেক পুনর্লিখিত হইয়াছে।

"প্রথম লর্ড লিটনপ্রণীত 'Last Days of Pompeii' নামক উৎকৃষ্ট উপন্যাসে নিদিয়া নামে একটি 'কানা ফুলওয়ালী' আছে; রজনী তৎস্মরণে সূচিত হয়। যে সকল মানসিক বা নৈতিক তত্ত্ব প্রতিপাদন করা এই গ্রন্থের উদ্দেশ্য, তাহা অন্ধ যুবতীর সাহায্যে বিশেষ স্পষ্টতা লাভ করিতে পারিবে বলিয়াই ঐরূপ ভিত্তির উপর রজনীর চরিত্র নির্ম্মাণ করা গিয়াছে।

"উপাখ্যানের অংশবিশেষ, নায়ক বা নায়িকা বিশেষের দ্বারা ব্যক্ত করা, প্রচলিত রচনা-প্রণালীর মধ্যে সচরাচর দেখা যায় না, কিন্তু ইহা নূতন নহে। উইল্‌কি কলিন্স কৃত 'Woman in White' নামক গ্রন্থ প্রণয়নে ইহা প্রথম ব্যবহৃত হয়। এ প্রথার গুণ এই যে, যে কথা যাহার মুখে শুনিতে ভাল লাগে, সেই কথা তাহার মুখে ব্যক্ত করা যায়। এই প্রথা অবলম্বন করিয়াছি বলিয়াই, এই উপন্যাসে যে সকল অনৈসর্গিক বা অপ্রাকৃত ব্যাপার আছে, আমাকে তাহার জন্য দায়ী হইতে হয় নাই।"

পরিষৎ-সংস্করণের সম্পাদকদ্বয় বলেন, এইরূপে 'লেখকের দায়িত্ব কাটিলেও বিশেষ সৃষ্টি হিসাবে উপন্যাসের ক্ষতি হইয়াছে।' তাঁহাদের মতে 'রজনী' বাংলা ভাষায় সর্ব্বপ্রথম মনস্তত্ত্ব-বিশ্লেষণমূলক উপন্যাস।...নায়ক-নায়িকার মানসিক দ্বন্দ্ব এবং ঘাত-প্রতিঘাতকে 'রজনী'তে ঘটনাবৈচিত্র্যের উপরেও প্রাধান্য দেওয়া হইয়াছে। সে যুগের বর্ণনাবহুল রোমাণ্টিক উপন্যাসের ক্ষেত্রে ইহা অভিনব সন্দেহ নাই।' বঙ্কিমজীবনীকার শচীশচন্দ্র লিখিয়াছেন, 'রজনী'র হীরালাল-চরিত্র সে যুগের এক সংবাদপত্র সম্পাদককে আদর্শ করিয়া রচিত।'

বঙ্কিমচন্দ্রের জীবিতকালে 'রজনী'র তিনটি সংস্করণ প্রকাশিত হয়। তৃতীয় সংস্করণ মুদ্রিত হয় ১৮৮৭ সনে। ১৮৯৬ সনে 'রজনী'র গুজরাটী অনুবাদ প্রকাশ করেন এন. হেমচন্দ্র। অপেক্ষাকৃত আধুনিক কালে ইহার একটি ইংরেজী অনুবাদও পুস্তকাকারে বাহির হইয়াছে (১৯২৮)।

## কৃষ্ণকান্তের উইল

শ্রীশচন্দ্র মজুমদার লিখিয়াছেন, "স্ত্রী-চরিত্রের মধ্যে বঙ্কিমবাবুর নিজের মতে সর্ব্বোৎকৃষ্ট ভ্রমর, 'কৃষ্ণকান্তের উইল' তাঁহার সর্ব্বোৎকৃষ্ট উপন্যাস।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৯৫)।

# উপন্যাস-প্রসঙ্গ

বঙ্কিমচন্দ্রের সর্ব্বোৎকৃষ্ট উপন্যাস 'কৃষ্ণকান্তের উইল' সম্বন্ধে বিভিন্ন দিক হইতে এযাবৎ আলোচনা হইয়াছে। উপন্যাসখানির বিষয়বস্তুর মূলে যে পারিবারিক বিরোধ রহিয়াছে, নানা জনের কথায় ও আভাসে-ইঙ্গিতে তাহাও জানা গিয়াছে। পিতা যাদবচন্দ্রের একটি উইল লইয়া বঙ্কিমচন্দ্র ও তাঁহার ভ্রাতৃবর্গের মধ্যে বিরোধ উপস্থিত হয়। ইহার ফলেই মনে হয় বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' ১২৮২ সালের চৈত্র পর্য্যন্ত প্রকাশ করিয়া তুলিয়া দেন এবং কাঁটালপাড়ার পাট তুলিয়া চুঁচুড়ায় বাস করিতে থাকেন। বঙ্কিমচন্দ্রের সঙ্গে হরপ্রসাদ শাস্ত্রীর নিম্নোক্ত কথোপকথনেও ইহার আভাস মিলিতেছে :

"এক বৎসরের পর হঠাৎ আমাকে দেখিয়া তিনি [বঙ্কিমচন্দ্র] খুশী হইলেন। আমি জিজ্ঞাসা করিলাম, 'আপনি ত চুঁচুড়ায় বাসা করিয়াছেন, ইহার ভিতরে কি কিছু কৃষ্ণকান্তী আছে?' তিনি বলিলেন, 'তুমি ঠিক বুঝিয়াছ। আমি বড় খুশী হইলাম, তোমার কাছে আমার বিশেষ কৈফিয়ৎ দিতে হইল না।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৬১)

বঙ্কিমচন্দ্র স্বাস্থ্যভঙ্গ হেতু মালদহের রোড সেসের কার্য্য হইতে ছয় মাসের ছুটি লইয়া ১৮৭৫, জুন মাসে কাঁটালপাড়ায় আসেন। এই সময় 'কৃষ্ণকান্তের উইল' রচনা করেন বলিয়া অনুমিত হয়। ১২৮২ সালের পৌষ, মাঘ ও ফাল্গুন সংখ্যা 'বঙ্গদর্শনে' এখানির কিয়দংশ প্রকাশিত হইল। চৈত্র সংখ্যায় কিছুই বাহির হয় নাই। চৈত্র সংখ্যা প্রকাশের পর বঙ্কিমচন্দ্র 'বঙ্গদর্শন' বন্ধ করিয়া দিলেন। শচীশচন্দ্র ইহার পরবর্ত্তীকার ঘটনাদি সম্বন্ধে বলেন, "বঙ্কিমচন্দ্রের হৃদয়ে ধর্ম্মভাব বদ্ধমূল হয়—আত্মীয়ের সহিত মনোমালিন্য বিদূরিত হয়—'বঙ্গদর্শন' পুনর্জ্জীবিত করিবার আয়োজন হয়।" (বঙ্কিম-জীবনী, ৩য় সং, পৃঃ ১১১)। ১২৮৪ বঙ্গাব্দের বৈশাখ মাস হইতে 'বঙ্গদর্শন' পুনরায় বঙ্কিমচন্দ্রের মধ্যমাগ্রজ সঞ্জীবচন্দ্রের সম্পাদনায় বাহির হইল। 'কৃষ্ণকান্তের উইল'ও বৈশাখ সংখ্যা হইতে পুনরায় বাহির হইয়া মাঘ সংখ্যায় সমাপ্ত হইল।

'কৃষ্ণকান্তের উইল' রচনাকালের দুই একটি কৌতুকপূর্ণ অথচ জ্ঞাতব্য কাহিনী এখানে উল্লেখ করিব। কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র লিখিতেছেন :

"একদিন বঙ্কিমচন্দ্র কৃষ্ণকান্তের উইল-চুরি পরিচ্ছেদ লিখিতেছিলেন, এমন সময়ে পাঁচটার ট্রেনে কলিকাতা হইতে তাঁহার দুটি বন্ধু আসিলেন। তিনি কাগজ কলম ফেলিয়া উঠিলেন। আমি তাঁহাকে অনুরোধ করিলাম, 'কি লিখিতেছিলেন বলিয়া দিন, আমি উহা লিখিব।' তিনি আমার আব্দার রক্ষা করিয়া হাসিতে হাসিতে লিখিতে অনুমতি দিয়া, ঐ পরিচ্ছেদে কি লিখিতে হইবে, বলিয়া দিলেন। আমি তখন ঐ হাসির অর্থ বুঝিতে পারি নাই, পরে লিখিতে বসিয়া বুঝিলাম—দেখিলাম, 'ব্রহ্মার বেটা বিষ্ণু আসিয়া বৃষভারূঢ় মহাদেবের কাছে এক কৌটা আফিং কর্জ্জ লইয়া এই দলিল লিখিয়া দিয়াই বিশ্বব্রহ্মাণ্ড বন্ধক রাখিয়াছিলেন, মহাদেব গাঁজার ঝোঁকে ফোরাক্লোজ করিতে ভুলিয়া গিয়াছেন।" এই পর্য্যন্ত লিখিয়াছেন। এই সুরে লেখা আমার অসাধ্য বুঝিয়া আমি এই স্থানে রোহিণীকে আনিয়া কৃষ্ণকান্তের সহিত সাক্ষাৎ করাইলাম, এবং তাঁহাদের উভয়ের কথোপকথন আমার সাধ্যমত লিখিলাম। পরদিন বন্ধুগণ চলিয়া গেলে বঙ্কিমচন্দ্র 'কৃষ্ণকান্তের উইল' লিখিতে বসিয়া ঐ পরিচ্ছেদে আমার লেখার প্রথমাংশ অর্থাৎ রোহিণীর সহিত কৃষ্ণকান্তের আফিমের ঝোঁকে কথোপকথন নূতন করিয়া লিখিলেন, আমার লেখার অবশিষ্ট অংশতে 'দোমেটোমো' করিতে হয় নাই, তবে এক আধ স্থানে 'মাটি' লাগাইয়াছেন।" (বঙ্কিম-প্রসঙ্গ, ৭৭-৮)

'কৃষ্ণকান্তের উইল' ১৮৭৮ সনে (ভাদ্র ১২৮৫) প্রথমে পুস্তকাকারে প্রকাশিত হয়। বঙ্কিমের জীবিতকালে ইহার চারিটি সংস্করণ হইয়াছিল। চতুর্থ সংস্করণ বাহির হয় ১৮৯২ সনে। বঙ্কিমচন্দ্র এই উপন্যাসখানির বিশেষ সংস্কার সাধন করেন। 'বঙ্গদর্শন' হইতে পুস্তকাকারে প্রকাশিত হইলে ইহার রোহিণী ও গোবিন্দলালের চরিত্র পরিবর্ত্তিত করা হয়। প্রথম দিক্‌কার দুশ্চরিত্রা, লোভী রোহিণী পরবর্ত্তী সংস্করণে আশ্চর্য্যরকম বদলাইয়া গিয়াছে; রোহিণী দুশ্চরিত্রা নয়, লোভী মোটেই নয়। গোবিন্দলালের চরিত্র 'বঙ্গদর্শন' এবং প্রথম তিন সংস্করণের পুস্তকে প্রায় অনুরূপ। চতুর্থ সংস্করণের শেষাংশে বঙ্কিমচন্দ্র যে সংস্কার সাধন করিয়াছেন তাহাতে গোবিন্দলালের চরিত্রও পূর্ব্বাপর বদলাইয়া গিয়াছে। আগেকার গোবিন্দলাল আত্মহত্যা করিয়া মনের জ্বালা জুড়াইতে চাহিয়াছিল, শেষের দিক্‌টায় গোবিন্দলাল প্রায়শ্চিত্ত

ও ভগবৎসাধনা দ্বারা শান্তিলাভ করে। বঙ্কিমচন্দ্রের এই সকল পরিবর্ত্তনের উপর পরবর্ত্তী কালে বিশেষ আলোচনা হইয়া গিয়াছে।

পরিষৎ-সংস্করণের সম্পাদকদ্বয় 'কৃষ্ণকান্তের উইলে'র দুইটি বৈশিষ্ট্য উল্লেখ করিয়াছেন। প্রথমটি, বর্ণনাবাহুল্যের অভাব এবং আড়ম্বরহীনতা। "এমন অনুরূপ লিপিচাতুর্য্য, এমন সংযত ভাবপ্রকাশ, বৈজ্ঞানিক ঘটনাবিন্যাস এবং সুষ্ঠু সামঞ্জস্যবোধ বাংলা সাহিত্যের অন্য কোনও উপন্যাসে দৃষ্ট হয় না। মনে হয়, বঙ্কিমচন্দ্রের লিপিচাতুর্য্য 'কৃষ্ণকান্তের উইলে' চরমে পেঁীছিয়াছে।" দ্বিতীয় বৈশিষ্ট্য হইল 'কৃষ্ণকান্তের উইল' বাংলা দেশের মধ্যবিত্ত জীবনধারার সহিত ঘনিষ্ঠ পরিচয়। বহু মনীষী সমালোচক ইহার এই দিকটি লইয়া বিশেষভাবে আলোচনা করিয়াছেন।

'কৃষ্ণকান্তের উইলে'র দুইটি ইংরেজী অনুবাদ গ্রন্থ প্রকাশিত হইয়াছে—যথাক্রমে ১৮৯৫ ও ১৯১৮ সনে। ইহা ছাড়া বিভিন্ন সময়ে হিন্দী, তেলুগু ও কানাড়ী অনুবাদও প্রকাশিত হইয়াছে।

## রাজসিংহ.

'রাজসিংহ' বঙ্কিমচন্দ্রের একাদশ উপন্যাস। চতুর্থ সংস্করণে (১৮৯৩) ইহার আমূল পরিবর্ত্তন করিয়া আকারে প্রায় চতুর্গুণ করা হয়। এজন্য কেহ কেহ এখানিকে সম্পূর্ণ নূতন উপন্যাসের মর্য্যাদা দান করিয়াছেন। সেদিক হইতে বিবেচনা করিলে এখানি তাঁহার সর্ব্বশেষ উপন্যাস। আবার, বঙ্কিমচন্দ্র 'রাজসিংহ'কেই তাঁহার একমাত্র ঐতিহাসিক উপন্যাস বলিয়াছেন। আচার্য্য যদুনাথ সরকার ইহার দীর্ঘ ভূমিকায় (১৬ পৃষ্ঠা) এ কথার সম্যক্ বিচার করিয়াছেন। তাঁহার বিবেচনায় ঐতিহাসিক উপন্যাসের আধুনিক ব্যাখ্যানুযায়ী বঙ্কিমচন্দ্রের আরও কয়েকখানি উপন্যাস এ পর্য্যায়ে পড়ে। এ বিষয়ে বিশেষ করিয়া আচার্য্য যদুনাথ লিখিত পরিষৎ-সংস্করণের 'আনন্দমঠ', 'দেবী চৌধুরাণী' ও 'সীতারামে'র ঐতিহাসিক ভূমিকা বিশেষ মূল্যবান।

প্রথমে 'বঙ্গদর্শনে' রাজসিংহ উপন্যাসখানি ধারাবাহিকভাবে বাহির হয় (চৈত্র ১২৮৪—ভাদ্র ১২৮৫)। কিন্তু পুস্তকখানি অসমাপ্ত থাকিয়া যায়। বঙ্কিমচন্দ্র কোন বন্ধুর পরামর্শে এখানি সম্পূর্ণ করিয়া প্রকাশ করা বন্ধ রাখেন। শ্রীশচন্দ্র মজুমদার 'রাজসিংহ' প্রকাশ সম্বন্ধে এইরূপ লিখিয়াছেন :

"আমি প্রিয় সুহৃৎ বাবু নগেন্দ্রনাথ গুপ্তের সঙ্গে মাঝে মাঝে তাঁর [ বঙ্কিমচন্দ্রের ] কাছে যাইতাম। 'উদ্‌ভ্রান্ত-প্রেম' প্রণেতা বাবু চন্দ্রশেখর মুখোপাধ্যায়ের সঙ্গে একদিন গিয়াছিলাম।... 'রাজসিংহ' তাহার কিছু দিন আগে 'বঙ্গদর্শনে' ক্রমশঃ প্রকাশিত হইয়া বন্ধ হইয়া গিয়াছিল। চন্দ্রশেখর বাবু জিজ্ঞাসা করিলেন, তাহা সম্পূর্ণ হইতেছে না কেন? বঙ্কিমবাবু তাঁর কোনও বন্ধুর নাম করিয়া বলিলেন, এঁরা বলেন—আমার সৃষ্ট চরিত্রগুলিতে এখনকার ছেলেপুলে মাটী হইতেছে। তাই আর ডাকাত মাণিকলালকে আঁকিতে ইচ্ছা করে না'...চন্দ্রশেখরবাবুতে এবং আমাতে একযোগে বলিলাম, মাণিকলালের মত দুই একটা ডাকাতের চিত্র দেশের সম্মুখে ধরিলে উপকার ভিন্ন অপকার হইবে না। এই কথায় বঙ্কিমবাবু কি ভাবিয়াছিলেন, বলিতে পারি না, কিন্তু ইহার অল্পদিন পরে 'রাজসিংহে'র প্রথম সংস্করণ বাহির হইল।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ১৭৯)

প্রথম সংস্করণের বিজ্ঞাপনে বঙ্কিমচন্দ্র পূর্ব্বেকার আপত্তিকারী বন্ধুদের উদ্দেশ করিয়াই যেন এই কথা কয়টি লেখেন: "এ অবস্থাতে গ্রন্থ পুনর্মুদ্রিত করাতে অনেকেই আমার উপর রাগ করিবেন। একবার মনে করিয়াছিলাম, এই বিজ্ঞাপনে তাঁহাদিগের নিকট ক্ষমা প্রার্থনা করিব। কিন্তু দেখিতেছি, যাহাতে তাঁহাদের রাগ না হয়, এমন একটা সহজ উপায় আছে। তাঁহারা গ্রন্থখানি না পড়িলেই হইল।"

'রাজসিংহে'র প্রথম সংস্করণ প্রকাশিত হয় ১৮৮২ সনে। তখন ইহার পৃষ্ঠা সংখ্যা ছিল মাত্র ৮৩, দ্বিতীয় সংস্করণে বাড়িয়া ৯০ পৃষ্ঠা হয়। কিন্তু চতুর্থ সংস্করণে (১৮৯৩) ইহার কলেবর প্রায় পাঁচগুণ বর্দ্ধিত হইল, পৃষ্ঠা সংখ্যা হইল ৪৩৪। 'রাজসিংহ'কে একখানি পরিপূর্ণ ঐতিহাসিক উপন্যাস করিবার মানসেই বঙ্কিম এইরূপ পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করিয়াছিলেন।

## উপন্যাস-প্রসঙ্গ

শুধু ঐতিহাসিক আলোচনার দিক হইতেই নহে, অন্যান্য দিক হইতেও বঙ্কিমচন্দ্র লিখিত ইহার চতুর্থ সংস্করণের বিজ্ঞাপনটি বিশেষ মূল্যবান। এজন্য এটি এখানে পুরাপুরি উদ্ধৃত হইল :

"রাজসিংহের পূর্ব্বে তিন সংস্করণে যে ঐতিহাসিক ঘটনাটি অবলম্বন করা হইয়াছিল, তাহা একটা অতি গুরুতর ঐতিহাসিক ঘটনার একটি ক্ষুদ্র অংশ মাত্র। মোগল সাম্রাজ্যের প্রধান কথা, হিন্দুদিগের সঙ্গে মোগলের বিবাদ। মোগলের প্রতিদ্বন্দ্বী হিন্দুদিগের মধ্যে প্রধান রাজপুত ও মহারাষ্ট্রীয়। মহারাষ্ট্রীয়দিগের কথা সকলেই জানে। রাজপুতগণের বীর্য্য অধিকতর হইলেও, এদেশে তেমন সুপরিচিত নহে। তাহা সুপরিচিত করিবার যথার্থ উপায়, ইতিহাস। কিন্তু ইতিহাস লিখিবার পক্ষে অনেক বিঘ্ন। প্রকৃত ঐতিহাসিক ঘটনা কি, তাহা স্থির করা দুঃসাধ্য। মুসলমান ইতিহাস লেখকেরা অত্যন্ত স্বজাতি-পক্ষপাতী; হিন্দুদ্বেষক। হিন্দুদিগের গৌরবের কথা প্রায় লুকাইয়া থাকেন—বিশেষতঃ মুসলমানদিগের চির শত্রু রাজপুতদিগের কথা। রাজপুত ইতিহাসের উপর সম্পূর্ণ নির্ভর করা যায় না—স্বজাতি-পক্ষপাত নাই, এমন নহে। মনুষী নামে একজন বিনিসীয় চিকিৎসক মোগলদিগের সময়ে ভারতবর্ষে বাস করিয়াছিলেন। তিনিও মোগল সাম্রাজ্যের ইতিহাস লিখিয়া রাখিয়াছিলেন; কত্রু নামা একজন পাদ্রি তাহা প্রকাশিত করিয়াছিলেন। কিন্তু এই তিন জাতীয় ইতিহাসে পরস্পরের সহিত অনৈক্য আছে। ইহাদের মধ্যে কাহার কথা সত্য, কাহার কথা মিথ্যা, তাহা মীমাংসা দুঃসাধ্য। অন্ততঃ এ কার্য্য বিশেষ পরিশ্রমসাপেক্ষ।

"ইতিহাসের উদ্দেশ্য কখন কখন উপন্যাসে সুসিদ্ধ হইতে পারে। উপন্যাস-লেখক সর্ব্বত্র সত্যের শৃঙ্খলে বদ্ধ নহেন। ইচ্ছামত অভীষ্ট সিদ্ধির জন্য কল্পনার আশ্রয় লইতে পারেন। তবে, সকল স্থানে উপন্যাস, ইতিহাসের আসনে বসিতে পারে না। কিন্তু এই গ্রন্থে আমার যে উদ্দেশ্য, তাহাতে এই নিষেধ বাক্য খাটে না। এক্ষণে বুঝাইতেছি, এই উদ্দেশ্য কি।

"'ভারতকলঙ্ক' নামক প্রবন্ধে আমি বুঝাইতে চেষ্টা করিয়াছি, ভারতবর্ষের অধঃপতনের কারণ কি কি। হিন্দুদিগের বাহুবলের অভাব সে সকল কারণের মধ্যে নহে। এই ঊনবিংশ শতাব্দীতে হিন্দুদিগের বাহুবলের কোন চিহ্ন দেখা যায় না। ব্যায়ামের অভাবে মনুষ্যের সর্ব্বাঙ্গ দুর্ব্বল হয়। জাতি সম্বন্ধেও সে কথা খাটে। ইংরেজ সাম্রাজ্যে হিন্দুর বাহুবল লুপ্ত হইয়াছে। কিন্তু তাহার পূর্ব্বে কখনও লুপ্ত হয় নাই। হিন্দুদিগের বাহুবলই আমার প্রতিপাদ্য। উদাহরণ স্বরূপ আমি রাজসিংহকে লইয়াছি। মহারাষ্ট্রীয় অপেক্ষাও রাজপুত বাহুবলে বলবান্ ছিলেন বলিয়া আমার বিশ্বাস। তবে রাজকীয় অন্যান্য গুণে তাঁহারা নিকৃষ্ট ছিলেন।

"যখন বাহুবল মাত্র আমার প্রতিপাদ্য, তখন উপন্যাসের আশ্রয় লওয়া যাইতে পারে। উপন্যাসে সে কথা পাঠকের হৃদয়ঙ্গম করাইতে গেলে, রাজসিংহের পূর্ব্বে পূর্ব্বে সংস্করণে যে ক্ষুদ্র ঘটনাটি অবলম্বন করা গিয়াছিল, তদ্দ্বারা অভীষ্ট সিদ্ধ হয় না। রাজসিংহের সঙ্গে মোগল বাদশাহের যে মহাযুদ্ধ হইয়াছিল, তাহা সমস্তই উপন্যাসভুক্ত করিতে হয়। তাহা করিতে প্রয়াস পাইয়াছি বলিয়া গ্রন্থের কলেবর এত বাড়িয়াছে। বিশেষতঃ উপন্যাসের ঔপন্যাসিকতা রক্ষা করিবার জন্য কল্পনাপ্রসূত অনেক বিষয়ই গ্রন্থমধ্যে সন্নিবেশিত করিতে হইয়াছে।

"স্থূল ঘটনা, অর্থাৎ যুদ্ধাদির ফল, ইতিহাসে যেমন আছে, প্রায় তেমনিই রাখিয়াছি। কোন যুদ্ধ বা তাহার ফল কল্পনাপ্রসূত নহে। তবে যুদ্ধের প্রকরণ, যাহা ইতিহাসে নাই, তাহা গড়িয়া দিতে হইয়াছে। ঔরঙ্গজেব, রাজসিংহ, জেব-উন্নিসা, উদিপুরী, ইঁহারা ঐতিহাসিক ব্যক্তি। ইঁহাদের চরিত্রও ইতিহাসে যেরূপ আছে, সেইরূপ রাখা গিয়াছে। তবে তাঁহাদের সম্বন্ধে যে সকল ঘটনা লিখিত হইয়াছে, সকলই ঐতিহাসিক নহে। উপন্যাসে সকল কথা ঐতিহাসিক হইবার প্রয়োজন নাই।

"ঐতিহাসিক ঘটনার মধ্যে কোন্‌টি প্রকৃত বলিয়া গ্রহণ করা যাইতে পারে, তাহার পক্ষে বিচার আবশ্যক। আমি সে বিচার বড় করি নাই। দুই একটা উদাহরণ দিলে বুঝা যাইবে। রূপনগরের রাজকন্যা সম্বন্ধে যে স্থূল ঘটনা বিবৃত হইয়াছে, তাহা টডের গ্রন্থে আছে, কিন্তু অর্মের গ্রন্থে নাই। আমি উভয় ঘটনাই সত্য বলিয়া গ্রহণ করিয়াছি। রন্ধ্র মধ্যে ঔরঙ্গজেব যে অবস্থায় পতিত হওয়ার কথা লিখিয়াছি, অর্ম এরূপ লেখেন। কিন্তু টডের গ্রন্থে শাহজাদা সম্বন্ধে ঐ ঘটনা ঘটিয়াছিল বলিয়া লিখিত হইয়াছে। আমি এখানে অর্মের অনুবর্ত্তী হইয়াছি। এইরূপ অনেক আছে।

"কথিত আছে, নৃত্যগীত কেহ না করিতে পারে, এমন আদেশ ঔরঙ্গজেব প্রচার করিয়াছিলেন। তাঁহার নিজের অন্তঃপুরেই সে আদেশের অবমাননা ঘটিয়াছিল, এ উপন্যাসে এইরূপ লিখিয়াছি। আমার স্থির বিশ্বাস, ঐতিহাসিক সত্য আমার দিকে।

"ঔরঙ্গজেব নিজে মদ্য পান করিতেন না, কিন্তু ইঁহার পিতা ও পিতামহ, খুল্লতাত এবং সহোদর প্রভৃতি অতিশয় মদ্যপ ছিলেন। তাঁহার পৌরাঙ্গনাগণও যে মদ্যপায়িনী ছিল, তাহারও ঐতিহাসিক প্রমাণ আছে। কেহ যদি এ বিষয়ে সন্দেহ করেন, তবে সে সন্দেহ ভঞ্জন করিতে প্রস্তুত আছি।

"পরিশেষে বক্তব্য যে, আমি পূর্ব্বে কখনও ঐতিহাসিক উপন্যাস লিখি নাই। দুর্গেশনন্দিনী বা চন্দ্রশেখর বা সীতারামকে ঐতিহাসিক উপন্যাস বলা যাইতে পারে না। এই প্রথম ঐতিহাসিক উপন্যাস লিখিলাম। এই পর্য্যন্ত ঐতিহাসিক উপন্যাসপ্রণয়নে কোন লেখকই সম্পূর্ণরূপে কৃতকার্য্য হইতে পারেন নাই। আমি যে পারি নাই, তাহা বলা বাহুল্য।

"ভাষা সম্বন্ধেও একটা কথা বলা প্রয়োজনীয়। এখন লেখকেরা বা ভাষা-সমালোচকেরা দুই ভাগে বিভক্ত। এক সম্প্রদায়ের মত যে, বাঙ্গালা ব্যাকরণ সর্ব্বত্র সংস্কৃতানুযায়ী হওয়া উচিত। দ্বিতীয় সম্প্রদায়ের মত—তাঁহাদের মধ্যে অনেকেই সংস্কৃতে সুপণ্ডিত—যে, যাহা পূর্ব্ব হইতে চলিয়া আসিতেছে, তাহা সংস্কৃত ব্যাকরণ বিরুদ্ধ হইলেও চলিতে পারে। আমি নিজে এই দ্বিতীয় সম্প্রদায়ের মতের পক্ষপাতী, কিন্তু সম্পূর্ণরূপে এবং সকল স্থানে তাঁহাদের অনুমোদনে প্রস্তুত নহি। আমি যদিও ইতিপূর্ব্বে সম্বোধনে 'ভগবন্', 'প্রভো', 'স্বামিন্', 'রাজকুমারী', 'পিতঃ' প্রভৃতি লিখিয়াছি, এক্ষণে এ সকল বাঙ্গালা ভাষায় অপ্রয়োজ্য বলিয়া পরিত্যাগ করিয়াছি। আমি 'তথা' এবং 'তথায়', উভয় রূপই ব্যবহার করিয়াছি। 'সসৈন্যে' এবং 'সসৈন্য' দুই-ই লিখিয়াছি—একটু অর্থ প্রভেদ। কিন্তু 'গোপিনী' 'সশরীরে উপস্থিত', এরূপ প্রয়োগ পরিত্যাগ করিয়াছি। কারণনির্দ্দেশের এ স্থান নহে। সময়ান্তরে তাহা করিব ইচ্ছা আছে।"

বঙ্কিমচন্দ্র উক্ত বিজ্ঞাপনে ঐতিহাসিক উপাদানের অপ্রতুলতা সম্বন্ধে যে দুঃখ করিয়াছেন, সে সম্বন্ধে আচার্য্য যদুনাথ বলেন, 'আজ এরূপ দুঃখ করিবার কারণ নাই। বঙ্কিমের পর এই অর্দ্ধশতাব্দীরও কম সময়ের মধ্যে যে সব ঐতিহাসিক উপাদান আবিষ্কৃত হইয়াছে, তাহার ফলে এই রাজপুত-মুঘল সংঘর্ষের ইতিহাস একমাত্র সমসাময়িক বর্ণনা হইতে যেমন বিস্তৃত ও বিশুদ্ধভাবে রচনা করা যায়, এমন আর কোন যুগের ভারত-ইতিহাসে সম্ভব নয়।' আচার্য্য যদুনাথ এই উপন্যাসগুলি সম্যক্ বিশ্লেষণ করিয়াছেন রাজসিংহের ভূমিকায় (পরিষৎ-সংস্করণ, পৃঃ ।৵০-॥০)। 'রাজসিংহ' (শেষ সংস্করণ) পাঠান্তে রবীন্দ্রনাথ যাহা লিখিয়াছেন তাহাতে ইহার চরম উৎকর্ষের ইঙ্গিত আছে। তিনি লিখিয়াছেন :

"..তাহার এক একটি খণ্ড এক একটি নির্ঝরের মত দ্রুত ছুটিয়া চলিয়াছে। প্রথম প্রথম তাহাতে কেবল আলোকের ঝিকিমিকি এবং চঞ্চল লহরীর তরল কলধ্বনি—তাহার পর ষষ্ঠ খণ্ডে দেখি ধ্বনি গম্ভীর, স্রোতের পথ গভীর এবং জলের বর্ণ ঘনকৃষ্ণ হইয়া আসিতেছে, তাহার পর সপ্তম খণ্ডে দেখি, কতক বা নদীর স্রোত, কতক বা সমুদ্রের তরঙ্গ, কতক বা অমোঘ পরিণামের মেঘগম্ভীরগর্জ্জন, কতক বা তীব্র লবণাশ্রুনিমগ্ন হৃদয়ের সুগভীর ক্রন্দনোচ্ছ্বাস, কতক বা কালপুরুষলিখিত ইতিহাসের বিরাট ব্যাকুল বিস্তার, কতক বা ব্যক্তিবিশেষের মজ্জমান তরণীর প্রাণপণ হাহাধ্বনি। সেখানে নৃত্য অতিশয় রুদ্র, ক্রন্দন অতিশয় তীব্র এবং ঘটনাবলী ভারত ইতিহাসের একটি যুগাবসান হইতে যুগান্তরের দিকে ব্যাপ্ত হইয়া গিয়াছে।" ("রাজসিংহ" : সাধনা—চৈত্র, ১৩০০, পৃঃ ৪১৩)

পরবর্ত্তী কালেও অনেকে 'রাজসিংহ' সম্বন্ধে আলোচনা করিয়াছেন।

## আনন্দমঠ

বাঙ্গালীর জাতীয় জীবন সংগঠনে 'আনন্দমঠে'র স্থান কত উচ্চ ও গভীর তাহা নির্ণয়ের সময় হয়ত এখনও আসে নাই। এক সময়ে স্বদেশকর্ম্মীদের এক হাতে ছিল গীতা ও অন্য হাতে ছিল আনন্দমঠ। যদিও গ্রন্থশেষে 'বিসর্জ্জন' আসিয়া 'প্রতিষ্ঠা'কে লইয়া যায়, তথাপি আনন্দমঠের ভিতরকার ভাবব্যঞ্জনা তথা সন্ন্যাসী সন্তান-সম্প্রদায়ের নিষ্কাম স্বদেশপ্রেম বাঙ্গালী যুবকদের প্রাণে স্বদেশভক্তির সঙ্গে সঙ্গে আশ্চর্য্য ত্যাগ ও সেবা-ধর্ম্মের উদ্রেক করিয়াছিল। উপন্যাস হিসাবে 'আনন্দমঠ' কাহারও কাহারও নিকট উদ্দেশ্যমূলক বলিয়া নিকৃষ্ট বিবেচিত হইলেও, জাতীয় জীবন গঠনে ইহার কৃতিত্ব স্মরণ করিলে ইহাকে অতি উচ্চেই স্থান দিতে হয়। আনন্দমঠ রচনার সার্থকতা এইখানেই। সুপ্রসিদ্ধ 'বন্দে মাতরম্' সঙ্গীত আনন্দমঠেরই অন্তর্গত।

গত শতাব্দীর সপ্তম দশকের শেষার্দ্ধে ও অষ্টম দশকের প্রারম্ভে বাঙ্গালীর জীবনে সমগ্র ভারতীয় জাতীয়তার সাড়া পড়িয়া যায়, গ্লানিকর রাজকীয় বিধিব্যবস্থার—যেমন, সিবিল সার্বিস, দেশীয় মুদ্রাযন্ত্র আইন, অস্ত্র আইন প্রভৃতির প্রতিবাদে নব্যশিক্ষিত বাঙ্গালী সমাজ ভারতব্যাপী আন্দোলন সুরু করিয়া দেন। কলিকাতা তখন ভারতবর্ষের শাসন-কেন্দ্র, সুতরাং এখান হইতে স্বাভাবিকভাবেই এই আন্দোলন বিভিন্ন প্রদেশে ছড়াইয়া পড়ে। তখনও ইলবার্ট

বিল আন্দোলনের (১৮৮৩) সূচনা হয় নাই। উক্ত নবজাতীয়তা-বোধকে সুপথে চালনা করা বিশেষ আবশ্যক ছিল। প্রভু ইংরেজকে অগ্রাহ্য করিলেও দেশের যথার্থ উন্নতির পথে ইংরেজী শিক্ষার প্রসার, পাশ্চাত্ত্য বিজ্ঞান ও বৈজ্ঞানিক প্রণালী অবলম্বন প্রভৃতির প্রয়োজনীয়তা চিন্তাশীল ব্যক্তিগণ বিশেষভাবে অনুভব করিতেছিলেন। বঙ্কিমচন্দ্র ইহারও শতাধিক বৎসর পূর্ব্বেকার ঘটনা অবলম্বনে স্বদেশবাসীকে এই কথাই যেন বিশেষ করিয়া বুঝাইতেছিলেন। মাতৃভূমির মুক্তি সাধনের উপায় নূতন যুগে যে নব নব রূপ পরিগ্রহ করিয়া থাকে একথা অমন সুন্দর ও রসপ্লুত করিয়া আর কে বুঝাইবে?

আনন্দমঠের ভাব-কল্পনা ও রচনা সম্বন্ধে নানা কথাই সমসাময়িকদের প্রমুখাৎ আমরা জ্ঞাত হই। কনিষ্ঠ সহোদর পূর্ণচন্দ্র লিখিয়াছেন যে, তাঁহারা কয় ভ্রাতা খুল্লপিতামহের নিকট ছিয়াত্তরের মন্বন্তরের কথা প্রথম শুনেন। তাঁহার গল্প করিবার অসাধারণ ক্ষমতা ছিল। পূর্ণচন্দ্র বলেন :

"সেকালের লোক 'ফসল', 'অজন্মা', এই সকল কথার সর্ব্বদা আন্দোলন করিতে ভালবাসিত। মেজঠাকুরদা প্রথমে ফসলের কথা তুলিলেন। পরে কি প্রকারে তিল তিল করিয়া মন্বন্তর ভীষণ মূর্ত্তি ধারণ করিয়া বঙ্গদেশ ছারখার করিল, তাহা বিবৃত করিলেন। তিন চার বৎসর পূর্ব্বে হইতে অজন্মা হইল, আর ঐ বৎসর (১১৭৬ সালে) ফসল হইল না; এই কয় বৎসর অজন্মার ফলে নিম্নশ্রেণীর লোক-দের আহার বন্ধ হইল, পরে মধ্য শ্রেণীর গৃহস্থের, পরে ধনবানদেরও আহার বন্ধ হইল। এই শেষোক্ত-শ্রেণীর লোকদিগের কাহারও কাহারও লক্ষ লক্ষ টাকা পোতা থাকিত (সেকালে এইরূপ টাকা সঞ্চিত থাকিত), তবুও তাহারা অনাহারে মরিতে লাগিল, কেন না টাকা খাইতে পারে না, টাকাতে ধানচাল কিনিবে, তাহা দেশে নাই। এইরূপ অবস্থাতে বঙ্গে নানাপ্রকার পীড়ার আবির্ভাব হইয়া, অবশেষে চুরি ডাকাতি আরম্ভ হইল। যাহাদের ঘরে টাকা পোতা ছিল, তাহারাও অন্নাভাবে চোর ডাকাত হইল।" (বঙ্কিম-প্রসঙ্গ, পৃঃ ৫১-৫২)

ইহার পর পূর্ণচন্দ্র লিখিয়াছেন, 'তিনি এ গল্প ভুলিয়া গিয়াছেন, কিন্তু তাঁহার অগ্রজ বঙ্কিমচন্দ্র এ গল্প ভুলেন নাই। কেন না ১৮৬৬ সনে উড়িষ্যার দুর্ভিক্ষের সময়ে আবার তাঁহার মুখে শুনিয়াছিলেন।' তিনি বলেন, "আমার বোধ হয় ছিয়াত্তরের মন্বন্তরের অবলম্বনে কোন উপন্যাস লিখিবার তাঁহার অনেক দিন ইচ্ছা ছিল, কিন্তু যৌবনে লেখেন নাই, কিঞ্চিৎ পরিণত বয়সে 'আনন্দমঠ' লিখিলেন।" 'আনন্দমঠে' সন্নিবেশিত দুই একটি কবিতা ও সঙ্গীত সম্বন্ধেও পূর্ণচন্দ্র লিখিয়াছেন—"ধীর সমীরে তটিনীতীরে, বসতি বনে বরনারী। মা কুরু ধনুর্দ্ধর, গমনবিলম্বন অতি বিধুরা সুকুমারী" বাল্যের এই প্রিয় কবিতাটি এবং "হরে মুরারে মধুকৈটভারে। গোপাল গোবিন্দ মুকুন্দশৌরে। হরে মুরারে মধুকৈটভারে।" বাল্যে শ্রুত এই সঙ্গীত কয়টি অগ্রজ বঙ্কিমচন্দ্র 'আনন্দমঠে' রাখিয়া গিয়াছেন। 'আনন্দমঠে' সন্নিবেশিত 'বন্দে মাতরম্' সঙ্গীত সম্বন্ধে পূর্ণচন্দ্রের উক্তি 'জীবনী' অধ্যায়েই উদ্ধৃত করা হইয়াছে। সঞ্জীবচন্দ্র সম্পাদিত 'বঙ্গদর্শনে' 'আনন্দমঠ' ধারাবাহিকভাবে প্রকাশিত হয় (চৈত্র ১২৮৭—জ্যৈষ্ঠ ১২৮৯)। শেষোক্ত সালেই, ইং ১৮৮২ সনে 'আনন্দমঠ' পুস্তকাকারে প্রকাশিত হয়। বঙ্কিমের জীবিতকালে ইহার পাঁচটি সংস্করণ বাহির হইয়াছিল। পঞ্চম সংস্করণ প্রকাশিত হয় ১৮৯২ খ্রীষ্টাব্দে। বঙ্কিমচন্দ্র অন্যান্য উপন্যাসের ন্যায় প্রতি সংস্করণেই ইহার সংস্কার ও সংশোধন করিয়াছেন। অভিন্নহৃদয় সুহৃদ্ পরলোকগত দীনবন্ধু মিত্রের উদ্দেশে তিনি 'আনন্দমঠ' উৎসর্গ করেন। উৎসর্গপত্রে তিনি লেখেন :

ক নু মাং ত্বদধীনজীবিতাং
বিনিকীর্য্য ক্ষণভিন্নসৌহৃদঃ।
নলিনীং ক্ষতসেতুবন্ধনো
জলসংঘাত ইবাসি বিদ্রুতঃ॥

"স্বর্গে মর্ত্ত্যে সম্বন্ধ আছে। সেই সম্বন্ধ রাখিবার নিমিত্ত এই গ্রন্থের এরূপ উৎসর্গ হইল।" 'আনন্দমঠে'র মূল ভাব বুঝাইবার জন্য বঙ্কিমচন্দ্র শ্রীমদ্ভগবদ্গীতার দ্বাদশ অধ্যায় হইতে নিম্নের শ্লোক চতুষ্টয় উদ্ধৃত করেন :

"যে তু সর্ব্বাণি কর্ম্মাণি ময়ি সংন্যস্য মৎপরাঃ।
অনন্যেনৈব যোগেন মাং ধ্যায়ন্ত উপাসতে॥

# উপন্যাস-প্রসঙ্গ

তেষামহং সমুদ্ধর্ত্তা মৃত্যুসংসারসাগরাৎ।
ভবামি ন চিরাৎ পার্থ ময্যাবেশিতচেতসাম্॥
ময্যেব মন আধৎস্ব ময়ি বুদ্ধিং নিবেশয়।
নিবসিষ্যসি ময্যেব অত ঊর্দ্ধং ন সংশয়ঃ॥
অথ চিত্তং সমাধাতুং ন শক্নোষি ময়ি স্থিরং।
অভ্যাসযোগেন ততো মামিচ্ছাপ্তুং ধনঞ্জয়॥"

'আনন্দমঠে'র 'প্রথম বারের বিজ্ঞাপনে' বঙ্কিমচন্দ্র লেখেন :

"বাঙ্গালীর স্ত্রী অনেক অবস্থাতেই বাঙ্গালীর প্রধান সহায়। অনেক সময় নয়। সমাজ-বিপ্লব অনেক সময়েই আত্মপীড়ন মাত্র। বিদ্রোহীরা আত্মঘাতী। ইংরেজেরা বাঙ্গলা দেশ অরাজকতা হইতে উদ্ধার করিয়াছেন। এই সকল কথা এই গ্রন্থে বুঝান গেল।"

বঙ্কিমচন্দ্র 'দ্বিতীয় বারের বিজ্ঞাপনে' লেখেন :

"প্রথম বারের বিজ্ঞাপনে যাহা লিখিয়াছিলাম, তাহার টীকাস্বরূপ কোন বিজ্ঞ সমালোচকের কথা অপর পৃষ্ঠে উদ্ধৃত করিলাম।" এই 'বিজ্ঞ সমালোচকেব কথা' বাহির হয় ৮ এপ্রিল ১৮৮২ সংখ্যা *The Liberal* সাপ্তাহিকে। ইহা এখানে প্রদত্ত হইল :

"The leading idea of the plot is this—should the national mind feel justified in harbouring violent thoughts against the British Government? or to present the question in another form, is the establishment of English supremacy providential in any sense? or to put it in a still more final and conclusive form, with what purpose and with which immediate end in view did providence send the British to this country? The immediate object is thus briefly described in the preface—To put an end to Moslem tyranny and anarchy in Bengal ; and the mission is thus strikingly pictured in the last chapter:—"The Physician said, Satyanand, be not crest fallen. Whatever is, is for the best. It is so written that the English should first rule over the country before there could be a revival of the Aryan faith. Harken unto the counsels of Providence. The faith of the Aryas consisteth not in the worship of three hundred and thirty millions of gods and goddesses ; as a matter of fact that is a popular degradation of religion—that which has brought about the death of the true Arya faith, the so-called Hinduism of the Mlechhas. True Hinduism is grounded on knowledge, and not on works. Knowledge is of two kinds—external and internal. The internal knowledge constitutes the chief part of Hinduism. But internal knowledge cannot grow unless there is a development of the external knowledge. The spiritual cannot be known unless you know the material. External knowledge has for a long time disappeared from the country, and with it has vanished the Arya faith. To bring about a revival, we should first of all disseminate physical or external knowledge. Now there is none to teach that ; we ourselves cannot teach it We must need get it from other countries. The English are profound masters of physical knowledge, and they are apt teachers too. Let us then make them kings. English education will give our men a knowledge of physical science, and this will enable them to grapple with the problems of their inner nature. Thus the chief obstacles to the dissemination of Arya faith will be removed, and true religion will sparkle into life spontaneously and of its own accord. The British Government shall remain indestructible so long as the Hindus do not once more become great in knowledge, virtue and power. Hence, O Wise man, refrain from fighting and follow me." This passage embodies the most recent and the most enlightened views of the educated Hindus, and happening as it does in a novel powerfully conceived and wisely executed, it will influence the whole race for good. The author's dictum we heartily accept as it is one which already forms the creed of English education. We may state it in this form: India is bound to accept the scientific method of the West and apply it to the elucidation of all truth. This idea beautifully expressed, forms a silver thread as it were, and runs through the tissue of the whole work."

ছিয়াত্তরের মন্বন্তরের পটভূমিকায় বঙ্গের সন্ন্যাসী-বিদ্রোহের ঘটনা লইয়া 'আনন্দমঠ' রচিত হইয়াছে। এইজন্য ইহার প্রকাশের পর অনেকে ইহার মূল ইতিহাস জানিতে উৎসুক হয়। 'দেবী চৌধুরাণী'র "বিজ্ঞাপনে" (১৮৮৪ সন) বঙ্কিমচন্দ্র 'আনন্দমঠ' সম্বন্ধে এইরূপ লেখেন :

"'আনন্দমঠ' প্রকাশিত হইলে পর, অনেকে জানিতে ইচ্ছা প্রকাশ করিয়াছিলেন ঐ গ্রন্থের কোন ঐতিহাসিক ভিত্তি আছে কি না। সন্ন্যাসি-বিদ্রোহ ঐতিহাসিক বটে, কিন্তু পাঠককে সে কথা জানাইবার

বিশেষ প্রয়োজনের অভাব। এই বিবেচনায় আমি সে পরিচয় কিছুই দিই নাই। ঐতিহাসিক উপন্যাস রচনা আমার উদ্দেশ্য ছিল না, সুতরাং ঐতিহাসিকতার ভাণ করি নাই। এক্ষণে দেখিয়া শুনিয়া ইচ্ছা হইয়াছে, আনন্দমঠের ভবিষ্যৎ সংস্করণে সন্ন্যাসি-বিদ্রোহের কিঞ্চিৎ পরিচয় দিব।”

এই প্রস্তাব অনুসারে 'আনন্দমঠে'র তৃতীয় সংস্করণে বঙ্কিমচন্দ্র বাংলার সন্ন্যাসী-বিদ্রোহের যথার্থ ইতিহাস ইংরেজী গ্রন্থ 'Gleig's *Memoirs of the Life of Warren Hastings* এবং W. W. Hunter's *Annals of Rural Bengal* হইতে উদ্ধৃত করিয়া দেন।* পুস্তকখানির তৃতীয় ও পঞ্চম সংস্করণের বিজ্ঞাপনে আনন্দমঠের যে পটভূমিকা এবং ইহার সংস্কারাদি সম্বন্ধে কিছু নির্দেশ পাওয়া যাইতেছে, এ দুইটিও এখানে পরপর প্রদত্ত হইল :

**তৃতীয় বারের বিজ্ঞাপন**

এবার পরিশিষ্টে বাঙ্গালার সন্ন্যাসী বিদ্রোহের যথার্থ ইতিহাস ইংরেজী গ্রন্থ হইতে উদ্ধৃত করিয়া দেওয়া গেল। পাঠক দেখিবেন, ব্যাপার বড় গুরুতর হইয়াছিল।

আরও দেখিবেন যে, দুইটি ঘটনা সম্বন্ধে উপন্যাসে ও ইতিহাসে বিশেষ অনৈক্য আছে। যে যুদ্ধগুলি উপন্যাসে বর্ণিত হইয়াছে, তাহা বীরভূম প্রদেশে ঘটে নাই, উত্তর বাঙ্গালায় হইয়াছিল। আর Captain Edwardes নামের পরিবর্ত্তে Major Wood নাম উপন্যাসে ব্যবহৃত হইয়াছিল। এ অনৈক্য আমি মারাত্মক বিবেচনা করি না—কেন না, উপন্যাস উপন্যাস, ইতিহাস নহে।

**পঞ্চম বারের বিজ্ঞাপন**

তৃতীয় বারের বিজ্ঞাপনে যে অনৈক্যের কথা লেখা গিয়াছে, তাহা রাখিবার প্রয়োজন নাই, ইহাই বিবেচনা করিয়া, এই সংস্করণে আবশ্যকীয় পরিবর্ত্তন করা গেল। অন্যান্য বিষয়েও কিছু কিছু পরিবর্ত্তন করা গিয়াছে। শান্তিকে অপেক্ষাকৃত শান্ত করা গিয়াছে। এবং তৎসম্বন্ধে যে কথাটা অনুভবে বুঝিবার ভার পাঠকের উপর ছিল, তাহা এবার একটা নূতন পরিচ্ছেদে স্পষ্ট করিয়া লিখিয়া দেওয়া গেল। মুদ্রাঙ্কণ কার্য্যও পূর্ব্বাপেক্ষা সুসম্পাদিত করা গেল।

বঙ্কিমচন্দ্র লিখিয়াছেন : "পাঠক দেখিবেন, ব্যাপার বড় গুরুতর হইয়াছিল।" ব্যাপার যে সত্য সত্যই গুরুতর আকার ধারণ করে, সন্ন্যাসী-বিদ্রোহের ইতিহাস পাঠে তাহা আমাদের সম্যক্ হৃদয়ঙ্গম হয়। বঙ্কিমচন্দ্র সন্ন্যাসী-বিদ্রোহের পটভূমিকায় 'আনন্দমঠ' রচনা করিয়াছেন বটে, কিন্তু তাঁহার নিজের উক্তি অনুসারে ইহাতে 'ঐতিহাসিকতার ভাণ' করেন নাই। আচার্য্য যদুনাথ সরকার 'আনন্দমঠে'র বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ সংস্করণের 'ঐতিহাসিক ভূমিকা'য় বঙ্কিমচন্দ্রের পূর্ব্বে পূর্ব্বে উক্তির সঙ্গে এই উক্তিটিরও সম্যক্ আলোচনা করিয়া আধুনিক বিদেশীয় পণ্ডিতগণ কর্ত্তৃক ঐতিহাসিক উপন্যাসের ব্যাখ্যার নিরিখে নিম্নোক্ত অভিমত ব্যক্ত করিয়াছেন :

"এই দ্বিতীয় কথাটি† যদি আমরা স্বীকার করি, তবে 'দুর্গেশনন্দিনী' হইতে 'সীতারাম' পর্য্যন্ত ঐ শ্রেণীর উপন্যাস সাতখানিকে নিশ্চয়ই ঐতিহাসিক উপন্যাস নাম দিতে হয়। তাহাদের কোনটায় কল্পিত চরিত্র বেশী, কোনটায় ইতিহাসে পরিচিত চরিত্র বেশী (যেমন 'রাজসিংহ'), কিন্তু সবগুলিতেই সেই অতীত যুগের সমাজের, ঘর-বাড়ীর, মানব-চিন্তার, আচার-ব্যবহারের অনেকাংশে সত্য চিত্র প্রতিবিম্বিত হইয়াছে। কিন্তু এগুলিতে পদে পদে খাঁটি ঐতিহাসিক সত্য রক্ষা করা হয় নাই, কারণ এরূপ সত্যের চিত্রের উপর বঙ্কিম ইচ্ছা করিয়া এক 'অলোক আলোকের' রং ফলাইয়া দিয়াছেন. ।"

আচার্য্য যদুনাথ এ বিষয় উক্ত ভূমিকায় বিশদ আলোচনা করিয়াছেন।

আরম্ভেই বলিয়াছি, জাতীয়তার দিক হইতে 'আনন্দমঠে'র গুরুত্ব সর্ব্বাধিক। পরিষৎ-সংস্করণের সম্পাদকদ্বয় এ সম্বন্ধে লিখিতেছেন :

"ইতিহাস ছাড়াও অন্য নানা কারণে 'আনন্দমঠে'র প্রসিদ্ধি। এই উপন্যাস এবং ইহার অন্তর্গত 'বন্দে মাতরম্' সঙ্গীত সম্বন্ধে স্বদেশে ও বিদেশে যত আলোচনা হইয়াছে, বঙ্কিমচন্দ্রের অন্য কোন

---

* 'আনন্দমঠে'র পরিশিষ্ট দ্রষ্টব্য।

† Scribner's [of New York] have, justifiably, interpreted the subject more liberally by the inclusion of novels the background of which is laid in a recognizable historical period, even though no single character in the book may have a genuine historical prototype.

—*The London Times,* 28th December, 1937.

রচনা লইয়া তত আলোচনা হয় নাই। পরবর্ত্তী কালে বঙ্গদেশে এবং পরে সমগ্র ভারতবর্ষে যে স্বদেশী-আন্দোলনের বন্যা দেশের আপামরসাধারণকে চঞ্চল এবং শাসক-সম্প্রদায়কে ব্যতিব্যস্ত করিয়াছিল, সরকারী এবং বেসরকারী সকল সমালোচক, সন্তান-বিদ্রোহের সহিত তাহার যোগসূত্র খুঁজিয়া বাহির করিয়াছেন; এই কারণে 'আনন্দমঠ' ও 'বন্দে মাতরমে'র কম দুর্গতি হয় নাই।"

ইংরেজী, বাংলা প্রভৃতি বিভিন্ন ভাষার আলোচনার মধ্যে রমেশচন্দ্র দত্ত 'এন্‌সাইক্লোপিডিয়া ব্রিটানিকা'র 'বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়' শীর্ষক প্রবন্ধে (১১শ সংস্করণ, ষষ্ঠ খণ্ড, পৃঃ ৯১০) যে আলোচনা করিয়াছেন তাহার কিয়দংশ এখানে উদ্ধৃত করিতেছি :

"Of all his works, however, by far the most important from its astonishing political consequences was the *Ananda Math* which was published in 1882, about the time of the agitation arising out of the Ilbert Bill. The story deals with the Sannyasi (*i.e.*, fakir or hermit) rebellion of 1772 near Purnea, Tirhut and Dinapur, and its culminating episode is a crushing victory won by the rebels over the united British and Mussalman forces, a success which was not, however, followed up, owing to the advice of a mysterious 'physician' who, speaking as a divinely-inspired prophet, advises Satyananda, the leader of the children of the Mother', to abandon further resistance, since a temporary submission to the British rule is a necessity ; for Hinduism has become too speculative and unpractical, and the mission of the English in India is to teach Hindus how to reconcile theory and speculation with the facts of science. The general moral of the *Ananda Math,* then, is that British rule and the British education are to be accepted as the only alternative to Mussulman oppression, a moral which Bankim Chandra developed also in his *Dharmatattwa*, an elaborate religious treatise in which he explained his views as to the changes necessary in the moral and religious condition of his fellow countrymen before they could hope to compete on equal terms with the British and Mahommedans. But though the *Ananda Math* is in form an apology for the loyal acceptance of British rule, it is none the less inspired by the ideal of the restoration, sooner or later, of a Hindu Kingdom in India This is especially evident in the occasional verses in the book, of which the *Bande Mataram* is the most famous."

মনস্বী বিপিনচন্দ্র পাল কিন্তু 'আনন্দমঠে'র স্বদেশ-প্রীতি সম্বন্ধে একটি ব্যাখ্যা দিয়াছেন এক নূতন দৃষ্টিভঙ্গী হইতে। এখানে তাঁহার কথা উদ্ধৃত করিলাম :

"বঙ্কিমচন্দ্রের স্বদেশ-প্রীতির আদর্শে কোনও প্রকারের সঙ্কীর্ণতা ছিল না; থাকিলে এই স্বদেশ-প্রীতির উপরে তিনি লোকশ্রেয়ের এবং লোকশ্রেয়ের উপরে তাঁহার নিষ্কাম কর্ম্মযোগ সাধনের প্রতিষ্ঠা করিতে পারিতেন না। আনন্দমঠে তিনি দেশ-মাতৃকাকে মহাবিষ্ণুর বা নারায়ণের অঙ্কে স্থাপন করিয়া আমাদের দেশপ্রীতি ও স্বদেশ সেবাব্রতকে সাধারণ মানবপ্রীতি এবং বিশ্ব-মানবের সেবার সঙ্গে মিলাইয়া দিয়াছেন। মহাবিষ্ণুকে বা নারায়ণকে বা বিশ্বমানবকে ছাড়িয়া দেশ-মাতৃকার পূজা হয় না। এ কথাটা আনন্দমঠের একটা অতি প্রধান কথা। একদিকে আনন্দমঠ একটা অতি প্রবল স্বদেশ-প্রীতি ও স্বাজাত্যাভিমান জাগাইয়া দেয়। কিন্তু ইহারই সঙ্গে সঙ্গে আর একদিকে এই স্বদেশ-প্রীতি এবং স্বাজাত্যাভিমান বিশ্ব-প্রীতি এবং বিশ্ব-কল্যাণ কামনা হইতে বিচ্ছিন্ন হইলে যে আপনার সফলতা কিছুতেই আহরণ করিতে পারে না, আনন্দমঠে বঙ্কিমচন্দ্র আশ্চর্য্য কুশলতা সহকারে সন্ন্যাসী বিদ্রোহের পরিণাম দেখাইয়া এই কথাটাও প্রচার করিয়া গিয়াছেন।" (নবযুগের বাংলা : "বঙ্কিম-সাহিত্য", পৃঃ ১৭৯)

'আনন্দমঠ' দেশী-বিদেশী বহু ভাষায় অনূদিত হইয়াছে। শ্রীযুক্ত নরেশচন্দ্র সেনগুপ্ত ১৯০৬ সনে *Abbey of Bliss* নাম দিয়া এখানির ইংরেজী অনুবাদ প্রকাশ করেন। শ্রীঅরবিন্দ ইংরেজী গদ্যে ও পদ্যে 'বন্দে মাতরম্' সঙ্গীতটি অনুবাদ করিয়াছিলেন। হিন্দী, মারাঠী, তামিল, তেলেগু ও কানাড়ী ভাষাতেও 'আনন্দমঠে'র অনুবাদ-পুস্তক বাহির হইয়াছে।

## দেবী চৌধুরাণী

বঙ্কিমচন্দ্র ১৮৮২ সনের আগষ্ট মাসে যাজপুরে (কটক) বদলি হইয়া যান। সেখান হইতে আসিয়া ১৮৮৩, ১৪ই ফেব্রুয়ারী হাওড়ায় কর্ম্মে লিপ্ত হন। যাজপুরেই তিনি 'দেবী চৌধুরাণী' রচনা সুরু করেন। ১৮৮২ সনের শেষার্দ্ধে—অক্টোবর-নভেম্বর মাসে বঙ্কিমচন্দ্র

শোভাবাজার রাজবাটীর একটি শ্রাদ্ধকার্য্য উপলক্ষ্য করিয়া পাদরি হেষ্টির সঙ্গে হিন্দুধর্ম্ম সংক্রান্ত বিতর্কে লিপ্ত হন। ইহার পর হইতেই তিনি হিন্দুধর্ম্মের আলোচনায় বিশেষভাবে রত হইয়াছিলেন। তিনি এই সময়ে যে অনুশীলনতত্ত্ব প্রচার করিতে থাকেন, 'দেবী চৌধুরাণী'কে তাহার একটি 'ফল' বলিয়া তিনি উল্লেখ করিয়াছেন। 'দেবী চৌধুরাণী'র 'মটো' বা ভাবাদর্শ রূপে উদ্ধৃত বাক্যগুলি হইতে ইহা স্পষ্ট প্রতীত হয়। "The Substance of Religion is Culture"; "The Fruit of it the Higher Life"; "The General Law of Man's Progress, whatever the point of view chosen, consists in this that Man becomes more and more Religious"—এ সকল উহা ছাড়া আর কি প্রমাণ করে?

সঞ্জীবচন্দ্র-সম্পাদিত 'বঙ্গদর্শনে'র অবস্থা তখন শোচনীয় হইয়া উঠিয়াছিল। ইহার অবস্থা কথঞ্চিৎ ফিরাইবার নিমিত্ত বঙ্কিমচন্দ্র ইহাতে 'দেবী চৌধুরাণী' প্রকাশিত করিতে থাকেন। চৈত্র ১২৮৯ সংখ্যা প্রকাশের পর 'বঙ্গদর্শন' বন্ধ হয়। পরে ১২৯০, কার্ত্তিক হইতে পুনরায় বাহির হইয়া মাঘে একেবারে অন্তর্হিত হইল। 'বঙ্গদর্শনে' 'দেবী চৌধুরাণী'র দ্বিতীয় খণ্ড মাত্র শেষ হয়। 'দেবী চৌধুরাণী' পুস্তকাকারে প্রকাশিত হয় ১২৯১, বৈশাখ মাসে (১৮৮৪)। বঙ্কিমচন্দ্রের জীবিতকালে ইহার ছয়টি সংস্করণ প্রকাশিত হয়। ষষ্ঠ সংস্করণ প্রকাশিত হয় ১৮৯১ সনে। তিনি এই গ্রন্থখানি তাঁহার পিতৃদেব যাদবচন্দ্র চট্টোপাধ্যায়কে উৎসর্গ করেন। উৎসর্গপত্রে আছে : "যাঁহার কাছে প্রথম নিষ্কাম ধর্ম্ম শুনিয়াছিলাম, যিনি স্বয়ং নিষ্কাম ধর্ম্মই ব্রত করিয়াছিলেন, যিনি এখন পুণ্যফলে স্বর্গারূঢ়, তাঁহার পবিত্র পাদপদ্মে এই গ্রন্থ ভক্তিভাবে উৎসর্গ করিলাম।" পুস্তকের 'বিজ্ঞাপনে'র কিয়দংশ পূর্ব্বে দিয়াছি। এখানে সেই অংশ বাদে অপর অংশ উদ্ধৃত করা হইল :

"দেবী চৌধুরাণীর কিয়দংশ মাত্র বঙ্গদর্শনে প্রকাশিত হইয়াছিল। এক্ষণে সম্পূর্ণ গ্রন্থ প্রকাশিত হইল।...

"দেবী চৌধুরাণীরও [ আনন্দমঠের ন্যায় ] ঐরূপ একটু ঐতিহাসিক মূল আছে। যিনি বৃত্তান্ত অবগত হইতে ইচ্ছা করেন, তিনি হণ্টর সাহেব কর্ত্তৃক সংকলিত এবং গবর্ণমেণ্ট কর্ত্তৃক প্রচারিত বাঙ্গালাব 'Statistical Account' মধ্যে রঙ্গপুর জিলার ঐতিহাসিক বৃত্তান্ত পাঠ করিলে জানিতে পারিবেন। সে কথাটা বড় বেশী নয়, এবং 'দেবী চৌধুরাণী' গ্রন্থের সঙ্গে ঐতিহাসিক দেবী চৌধুরাণীর সম্বন্ধ বড় অল্প। দেবী চৌধুরাণী, ভবানী পাঠক, গুড্‌ল্যাড সাহেব, লেফ্‌টেনাণ্ট ব্রেনান্‌, এই নামগুলি ঐতিহাসিক। আর দেবীর নৌকায় বাস, বরকন্দাজ, সেনা প্রভৃতি কয়টা কথা ইতিহাসে আছে বটে। এই পর্য্যন্ত। পাঠক মহাশয় অনুগ্রহপূর্ব্বক আনন্দমঠকে বা দেবী চৌধুরাণীকে 'ঐতিহাসিক উপন্যাস' বিবেচনা না করিলে বড় বাধিত হইব।"

বঙ্কিমচন্দ্র 'দেবী চৌধুরাণী'কে ঐতিহাসিক উপন্যাস বলিয়া বিবেচনা না করিতে অনুরোধ জানাইলেও, আনন্দমঠের মত এখানিও যে আধুনিক মানদণ্ডে ঐতিহাসিক উপন্যাস পর্য্যায়ভুক্ত, আচার্য্য যদুনাথ এ কথা বিশেষভাবে আলোচনা করিয়াছেন। ইহার 'ঐতিহাসিক ভূমিকা'য় তিনি কোন কোন দিক হইতে বঙ্কিমচন্দ্রের উক্তির যাথার্থ্য স্বীকার করিয়াও লিখিয়াছেন :

"কিন্তু যে চিত্রপটের সামনে এই গ্রন্থের ঘটনাবলী অভিনীত হইয়াছে, তাহা অর্থাৎ 'দেবী চৌধুরাণী'র সামাজিক আবহাওয়া, একেবারে সত্য। খাঁটি বাঙ্গালীরাও ডাকাতি করিত। চলন্‌বিলের ধারে একটি গ্রামের এক বিখ্যাত বারেন্দ্র ব্রাহ্মণ-বংশের পুরুষেরা নৌকাযোগে ডাকাতি করিতে করিতে যে নিজের নূতন জামাইকে হত্যা করেন এবং তাহার অনুতাপে ঐ পাপ-ব্যবসায় ছাড়িয়া দেন, তাহার কথা রাজসাহী-পাবনা জেলায় লোক-প্রসিদ্ধ।

"আর, হেষ্টিংস লাট হইবার পর (১৭৭২) এ দেশের দশা যেরূপ ছিল, বঙ্কিম তাহার অক্ষরে অক্ষরে সত্য বর্ণনা করিয়াছেন। বঙ্কিম মহাপণ্ডিত ছিলেন, বহু বিভিন্ন বিষয়ে তাঁহার পড়াশোনা ছিল, এবং গভীর চিন্তার সাহায্যে পঠিত জ্ঞানকে তিনি পরিপাক করিয়াছিলেন। মনে রাখিতে হইবে যে, 'দেবী চৌধুরাণী'র জন্য কাল ও স্থান, এ দুইটিই বিদ্রোহের সম্পূর্ণ উপযোগী করিয়া বাছিয়া লওয়া হইয়াছে। কাল, তখন মুঘল সাম্রাজ্যের দেশব্যাপী শান্তি ও শৃঙ্খলিত শাসন-পদ্ধতি অস্ত গিয়াছে, অথচ নবীন ব্রিটিশ শাসন দেশে স্থাপিত হয় নাই—এই দুই মহাযুগের সন্ধিস্থল; রাজনৈতিক গোধূলি অরাজকতার বিশেষ সহায়ক। আর স্থান, সীমান্তপ্রদেশ; 'আনন্দমঠে' বন্য ঝাড়খণ্ডের প্রবেশদ্বার বীরভূম জেলা, 'সীতারামে' সমুদ্রের প্রায় ধারে কোণঠেষা ভূষণা পরগণা, আর 'দেবী চৌধুরাণী'তে রঙ্গপুর জেলা।"

## উপন্যাস-প্রসঙ্গ

বঙ্কিমচন্দ্র 'বিজ্ঞাপনে' রঙ্গপুর জেলার যে Statistical Account-এর কথা বলিয়াছেন তাহাতে 'দেবী চৌধুরাণী' সম্পর্কে এইটুকু উল্লেখ আছে :

"We catch a glimpse from the Lieutenant's report of a female dacoit by name Devi Chaudhurani. also in league with [Bhawani] Pathak. She lived in boats, had a large force of barkandazes in her pay, and committed dacoities on her own account, besides receiving a share of the booty obtained by Pathak. Her title of Chaudhurani would imply that she was a Zamindar probably a petty one, else she need not have lived in boats for fear of capture."

পূর্ব্বে উক্ত হইয়াছে, বঙ্কিমচন্দ্র অনুশীলনতত্ত্বের মূল উদ্দেশ্য বুঝাইতে গিয়া দেবী চৌধুরাণী চরিত্র অঙ্কন করিয়াছেন। "বঙ্কিমচন্দ্রের ত্রয়ী" প্রবন্ধে পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় বিভিন্ন দিক হইতে প্রফুল্ল বা দেবী চৌধুরাণী চরিত্রের বিশদ আলোচনা করিয়াছেন। বঙ্কিম-ব্যাখ্যাত নিষ্কাম ধর্ম্মের মূল সূত্র বুঝিবার পক্ষে ইহা বড়ই সহায়ক। তিনি লিখিয়াছেন :

"দেবী চৌধুরাণী উপন্যাসে বঙ্কিমচন্দ্র তাঁহার culture বা অনুশীলন-তত্ত্বের সাহায্যে একটা মানুষ গড়িতে চেষ্টা করিয়াছেন। এবার ground বা চিত্রের ক্ষেত্র রচিবার প্রয়াসটা বেশ পরিস্ফুট। দেবী চৌধুরাণীর ক্ষেত্র অতি সুন্দর না হইলেও মনোহর বটে। দেবী চৌধুরাণী যেন বৈষ্ণবের হাতের শক্তিমূর্ত্তি—কমলা নহে, ভৈরবী নহে, কালীও নহে; অথচ তিনের সমন্বয়ে এক অপূর্ব্ব বৈষ্ণবঠাকুরাণী। যখন শক্তিমূর্ত্তি, তখন পুরুষ সম্মূঢ়; ব্রজেশ্বর পিতৃশাসনে সম্মূঢ়, প্রফুল্লরূপে সম্মূঢ়। এই পুরুষের তৃপ্তি-তুষ্টি সাগর-বৌ, বিরক্তি ও বিধৃতি নয়ান-বৌ এবং ঐশ্বর্য্য ও আকাঙ্ক্ষা প্রফুল্ল বা দেবী চৌধুরাণী। প্রফুল্লকে সর্ব্বৈশ্বর্য্যশালিনী করিতে যাইয়া কবি গোলে পড়িয়াছেন। প্রফুল্লকে এক রাত্রির জন্য স্বামিসঙ্গে সুখী করিয়া কবি সর্ব্বৈশ্বর্য্যের পথে একটা কণ্টক বিদ্ধ করিয়া দিয়াছেন। তাহার পরিণাম দেবীরাণীর ব্রজেশ্বরের গৃহে আসিয়া বাসন-মাজা—ঘর-সংসার দেখা। যেমন কর্ম্মী তেজস্বী ব্রাহ্মণ ডাকাতের হাত দিয়া কবি দেবীরাণীকে গড়িয়া তুলিলেন, সে গড়নের ফলে পুরুষ ব্রজেশ্বর সোণা হইয়া যাইবার কথা। কিন্তু কবি প্রফুল্লের সংস্পর্শে ব্রজেশ্বরের মানবতার উন্মেষভঙ্গী দেখান নাই। যেন প্রফুল্ল আসিলে নয়ান-বৌর ঝগড়া থামিল, সাগর-বৌয়ের অভিমান দূর হইল আর ব্রজেশ্বর যেন 'নিত্যঃ সর্ব্বগতঃ স্থাণুরচলোহয়ং সনাতনঃ' পুরুষের হিসাবে, প্রফুল্লের প্রতি কৃতজ্ঞ হইয়া, সত্ত্ব, রজঃ ও তমঃ—প্রফুল্ল, সাগর ও নয়ান-বৌ—এই তিন গুণে বিচরণ করিতে লাগিলেন। এই তিনের সমাধান করিলেন প্রফুল্ল, সংসারে একটা negative সুখের বা স্বস্তির লহর তুলিলেন প্রফুল্ল, ফলভাগী হইল ব্রজেশ্বর। এইটুকুর জন্য প্রফুল্লকে ব্যাকরণ, অলঙ্কার, দর্শন, বিজ্ঞান সবই শিখিতে হইল, কুস্তি করিতে হইল, লাঠি খেলিতে হইল, নানা ভঙ্গীতে ত্যাগের মক্স করিতে হইল, দেবীরাণীর দোকানদারি বসাইতে হইল, ডাকাতের দলের সর্দ্দার হইতে হইল! ভবানী পাঠকের গুরুগিরির পর্য্যবসান হইল সাদামাঠা গৃহস্থের কুলাঙ্গনার ঘর-গৃহস্থালীর কার্য্যে—বাসন মাজায় ও সপত্নীবশীকরণে। আদিরসের কবি আদিরসটুকু ভুলিতে পারেন নাই...। এতটা শিক্ষার পরেও প্রফুল্ল বৈষ্ণবী হইতে পারিলেন না, তান্ত্রিক মতে শাক্ত ভৈরবী হইতেও পারেন নাই। ঝান্সীর রাণী বা রাণী দুর্গাবতীর বা বাঙ্গালার সোনা বিবির এত শিক্ষা হয় নাই, তথাপি তাঁহারা শক্তিরূপিণী ছিলেন, অঘটন ঘটাইয়াছিলেন।...কিন্তু প্রফুল্ল-চরিত্র অপূর্ব্ব; উহা বাঙ্গালার নহে, অথচ বেশ বাঙ্গালিয়ানা মাখান। উহা বাঙ্গালীর ঘরে কখনও ছিল না, বাঙ্গালীর ঘরে কখনও হইবে না। যে উদ্ভটতা শান্তিতে আছে, সে উদ্ভটতা প্রফুল্লেও ফুটিয়াছে। কোনটা বাঙ্গালার নহে, ভারতবর্ষের নহে, অথচ কোনটাকেই বাঙ্গালীত্বের গণ্ডী হইতে বাহিরে রাখা যায় না। বঙ্কিমচন্দ্রের এইটুকুই কারিগরি—এইটুকুই শিল্পনৈপুণ্য।"

(পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়ের রচনাবলী, পৃঃ ১৪০-২)

পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় ব্যতীত বিপিনচন্দ্র পাল, ঠাকুরদাস মুখোপাধ্যায়, ললিতকুমার বন্দ্যোপাধ্যায় প্রমুখ বহু মনীষী ও সাহিত্যিক 'দেবী চৌধুরাণী'র বিশদ আলোচনা করিয়াছেন। বঙ্কিমচন্দ্র নিজে 'দেবী চৌধুরাণী'র ইংরেজী অনুবাদ করিয়াছিলেন। ইহার সমগ্র পাণ্ডুলিপির কিয়দংশ মাত্র পাওয়া গিয়াছে। পরিষৎ-প্রকাশিত বঙ্কিম-রচনাবলীর ইংরেজী খণ্ডে উহা মুদ্রিত হইয়াছে। ১৮৯৩ সনে অমৃতসর হইতে এবং ১৯০৬ সনে লক্ষ্ণৌ হইতে 'দেবী চৌধুরাণী'র ইংরেজী অনুবাদ প্রকাশিত হয়। 'দেবীচন্দ্রপ্রভা' নামে ইহার তামিল অনুবাদ এবং ১৯০৯ সনে তেলুগু অনুবাদ বাহির হয়। ১৮৯৯ সনে মহীশূর হইতে কানাড়ী অনুবাদও প্রকাশিত হয়। অতুলকৃষ্ণ মিত্র 'দেবী চৌধুরাণী'র নাট্যরূপ দেন।

## সীতারাম

'সীতারাম' বঙ্কিমচন্দ্রের শেষ উপন্যাস। 'আনন্দমঠ' এবং 'দেবী চৌধুরাণী'র ন্যায় এ গ্রন্থের ভিতর দিয়াও বঙ্কিমচন্দ্র 'অনুশীলনতত্ত্ব' প্রচারে প্রবৃত্ত হইয়াছিলেন। গ্রন্থারম্ভে উদ্ধৃত শ্রীমদ্‌ভগবদ্‌গীতার শ্লোকনিচয়ের মধ্যে এই উদ্দেশ্যের আভাস আছে :

অর্জ্জুন উবাচ

জ্যায়সী চেৎ কর্ম্মণস্তে মতা বুদ্ধির্জনার্দ্দন।
তৎ কিং কর্ম্মণি ঘোরে মাং নিয়োজয়সি কেশব॥
ব্যামিশ্রেণেব বাক্যেন বুদ্ধিং মোহয়সীব মে।
তদেকং বদ নিশ্চিত্য যেন শ্রেয়োহহমাপ্নুয়াম্‌॥

শ্রীভগবানুবাচ

লোকেঽস্মিন্‌ দ্বিবিধা নিষ্ঠা পুরা প্রোক্তা ময়ানঘ।
জ্ঞানযোগেন সাংখ্যানাং কর্ম্মযোগেন যোগিনাম্‌॥
ন কর্ম্মণামনারম্ভান্নৈষ্কর্ম্ম্যং পুরুষোঽশ্নুতে।
ন চ সন্ন্যসনাদেব সিদ্ধিং সমধিগচ্ছতি॥
নহি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠত্যকর্ম্মকৃৎ।
কার্য্যতে হ্যবশঃ কর্ম্ম সর্ব্বঃ প্রকৃতিজৈর্গুণৈঃ॥
কর্ম্মেন্দ্রিয়াণি সংযম্য য আস্তে মনসা স্মরন্‌।
ইন্দ্রিয়ার্থান্‌ বিমূঢ়াত্মা মিথ্যাচারঃ স উচ্যতে॥
যস্ত্বিন্দ্রিয়াণি মনসা নিয়ম্যারভতেঽর্জ্জুন।
কর্ম্মেন্দ্রিয়ৈঃ কর্ম্মযোগমসক্তঃ স বিশিষ্যতে॥
নিয়তং কুরু কর্ম্ম ত্বং কর্ম্ম জ্যায়ো হ্যকর্ম্মণঃ।
শরীরযাত্রাপি চ তে ন প্রসিধ্যেদকর্ম্মণঃ॥
যজ্ঞার্থাৎ কর্ম্মণোঽন্যত্র লোকোঽয়ং কর্ম্মবন্ধনঃ।
তদর্থং কর্ম্ম কৌন্তেয় মুক্তসঙ্গঃ সমাচর॥

গীতা। ৩। ১-৯।

ধ্যায়তো বিষয়ান্‌ পুংসঃ সঙ্গস্তেষূপজায়তে।
সঙ্গাৎ সংজায়তে কামঃ কামাৎ ক্রোধোঽভিজায়তে॥
ক্রোধাদ্ভবতি সম্মোহঃ সম্মোহাৎ স্মৃতিবিভ্রমঃ।
স্মৃতিভ্রংশাদ্বুদ্ধিনাশো বুদ্ধিনাশাৎ প্রণশ্যতি॥
রাগদ্বেষবিমুক্তৈস্তু বিষয়ানিন্দ্রিয়ৈশ্চরন্‌।
আত্মবশ্যৈর্বিধেয়াত্মা প্রসাদমধিগচ্ছতি॥

গীতা। ২। ৬২-৬৪।

তখন 'বঙ্গদর্শন' উঠিয়া গিয়াছে। বঙ্কিমচন্দ্র 'প্রচার'কেই তাঁহার 'অনুশীলনতত্ত্ব' ব্যাখ্যাব বাহন করিয়া লইলেন। 'প্রচারে'র প্রথম সংখ্যা (শ্রাবণ ১২৯১) হইতে 'সীতারাম' প্রকাশিত হইতে আরম্ভ হয়। কয়েক মাস মাত্র বন্ধ থাকিয়া ইহা ১২৯৩ সালের মাঘ মাস পর্য্যন্ত ধারাবাহিকভাবে প্রকাশিত হইয়াছিল। 'প্রচারে'র প্রথম সংখ্যায়ই 'বাঙ্গালার কলঙ্ক' ও 'হিন্দুধর্ম্ম' নামে বঙ্কিমের দুইটি প্রবন্ধ প্রকাশিত হয়। এই দুইটিতে 'সীতারাম' উপন্যাসে প্রতিপাদ্য তত্ত্ব অতি স্পষ্ট ভাষায় লিখিত আছে। প্রথম প্রবন্ধে বঙ্কিমচন্দ্র বাঙ্গালী জাতির প্রতি আরোপিত মিথ্যা কলঙ্কের ঘোরতর প্রতিবাদ করিয়াছেন। তিনি লেখেন :

"কদাচিৎ অন্যান্য ভারতবাসীর বাহুবলের প্রশংসা শুনা যায়, কিন্তু বাঙ্গালীর বাহুবলের প্রশংসা কেহ কখন শুনে নাই। সকলেরই বিশ্বাস, বাঙ্গালী চিরকাল দুর্ব্বল, চিরকাল ভীরু, চিরকাল স্ত্রীস্বভাব, চিরকাল ঘুসি দেখিলেই পলাইয়া যায়। মেকলে বাঙ্গালীর চরিত্রসম্বন্ধে যাহা লিখিয়াছেন, এরূপ জাতীয় নিন্দা কখনও কোন লেখক কোন জাতি-সম্বন্ধে কলমবন্দ করে নাই। ভিন্নদেশীয় মাত্রেরই বিশ্বাস যে, সে সকল কথা অক্ষরে অক্ষরে সত্য। ভিন্নজাতীয়ের কথা দূরে থাকুক, অধিকাংশ বাঙ্গালীরও এইরূপ বিশ্বাস! ঊনবিংশ শতাব্দীর বাঙ্গালীর চরিত্র সমালোচনা করিলে, কথাটি কতকটা যদি সত্য বোধ হয়, তবে বলা যাইতে পারে, বাঙ্গালীর এখন এ দুর্দ্দশা হইবার অনেক কারণ আছে। মানুষকে মারিয়া

ফেলিয়া তাহাকে মরা বলিলে মিথ্যা কথা বলা হয় না। কিন্তু যে বলে যে, বাঙ্গালীর চিরকাল এই চরিত্র, চিরকাল দুর্ব্বল, চিরকাল ভীরু, স্ত্রীস্বভাব, তাহার মাথায় বজ্রাঘাত হউক, তাহার কথা মিথ্যা।..."

"বাঙ্গালীর চিরদুর্ব্বলতা এবং চিরভীরুতার আমরা কোন ঐতিহাসিক প্রমাণ পাই নাই। কিন্তু বাঙ্গালী যে পূর্ব্বকালে বাহুবলশালী, তেজস্বী, বিজয়ী ছিল, তাহার অনেক প্রমাণ পাই। অধিক নয়, আমরা এক শত বৎসর পূর্ব্বের বাঙ্গালী পহলয়ানের, বাঙ্গালী লাঠিশড়্কিওয়ালার যে সকল বলবীর্য্যের কথা বিশ্বস্তসূত্রে শুনিয়াছি, তাহা শুনিয়া মনে সন্দেহ হয় যে, সে কি এই বাঙ্গালী জাতি?" (বিবিধ প্রবন্ধ, ২য় ভাগ, পরিষৎ-সংস্করণ, পৃঃ ৩১৪-৫)

হিন্দুধর্ম্মের পুনরুজ্জীবনের প্রয়োজনীয়তা প্রতিপাদন করিয়া বঙ্কিমচন্দ্র 'হিন্দুধর্ম্ম' প্রবন্ধে লিখিয়াছেন : "যাহাতে মনুষ্যের যথার্থ উন্নতি, শারীরিক, মানসিক এবং সামাজিক সর্ব্ববিধ উন্নতি হয় তাহাই ধর্ম্ম।...এইরূপ উন্নতিকর তত্ত্বসকল, সকল ধর্ম্মাপেক্ষা হিন্দুধর্ম্মেই প্রবল। হিন্দুধর্ম্মেই তাহার প্রকৃত সম্পূর্ণতা আছে।" (প্রচার—শ্রাবণ ১২৯১, পৃঃ ২২) বাঙ্গালীর বল এবং সুসংস্কৃত হিন্দুধর্ম্ম পুনঃপ্রতিষ্ঠার উদ্দেশ্যেই বঙ্কিমচন্দ্রের 'সীতারামে'র সূচনা। পরিষৎ-সংস্করণের সম্পাদকদ্বয় বলেন, "গ্রন্থশেষে [পরিষৎ-সংস্করণের 'সীতারাম'] 'পাঠভেদ' অংশে কয়েকটি পরিত্যক্ত পরিচ্ছেদের সহিত 'প্রচারে' প্রকাশিত উক্ত অংশ মিলাইয়া দেখিলেই দেখা যাইবে, বঙ্কিমচন্দ্র সীতারামকে দিয়া 'হিন্দুসাম্রাজ্য স্থাপনে'র স্বপ্ন দেখিয়া-ছিলেন।" কিন্তু পরে বঙ্কিমচন্দ্র এই স্বপ্ন ভাঙ্গিয়া চুরিয়া 'সীতারাম'কে এই শোচনীয় ও ভয়াবহ ট্র্যাজিডিতেই পরিণত করিয়াছেন। ঐতিহাসিক পারম্পর্য্য রক্ষা করিতে হইলে এরূপ না করিয়া হয়ত উপায়ও ছিল না।

'সীতারাম' প্রথম পুস্তকাকারে প্রকাশিত হয় ১৮৮৭ সনের মার্চ্চ মাসে, ইহার পৃষ্ঠা সংখ্যা ছিল ৪১৯। ইহা 'প্রচারে'রই প্রায় পুনর্মুদ্রণ। দুই বৎসর পরে প্রকাশিত দ্বিতীয় সংস্করণে (পৃঃ সংখ্যা ৩০০) বঙ্কিমচন্দ্র ইহার বহুল পরিবর্ত্তন সাধন করেন। তাঁহারই কথায় "সীতা-রামের কিয়দংশ পরিত্যক্ত এবং কিয়দংশ পরিবর্ত্তিত হইল। গ্রন্থের আকার অপেক্ষাকৃত ক্ষুদ্র হইল এজন্য ইহার দামও কমান গেল।" তৃতীয় সংস্করণ বঙ্কিমচন্দ্রের জীবিত কালে মুদ্রিত হয় বটে, কিন্তু ইহা প্রকাশিত হয় তাঁহার মৃত্যুর অব্যবহিত পরে, ১৮৯৪ সনের মে মাসে। বঙ্কিমচন্দ্র 'সীতারাম' উৎসর্গ করেন 'সর্ব্বশাস্ত্রে পণ্ডিত, সর্ব্বগুণের আধার, সকলের প্রিয়, আমার বিশেষ স্নেহের পাত্র 'রাজকৃষ্ণ মুখোপাধ্যায়'কে। 'সীতারাম' যে বিশেষ উদ্দেশ্যে রচিত তাহা আমরা ইতিমধ্যেই জানিতে পারিয়াছি। বঙ্কিমচন্দ্রও প্রথম সংস্করণের বিজ্ঞাপনে এসম্বন্ধে এইরূপ ইঙ্গিত করিয়াছেন :

"সীতারাম ঐতিহাসিক ব্যক্তি। এই গ্রন্থে সীতারামের ঐতিহাসিকতা কিছুই রক্ষা করা হয় নাই। গ্রন্থের উদ্দেশ্য ঐতিহাসিকতা নহে। যাঁহারা সীতারামের প্রকৃত ইতিহাস জানিতে ইচ্ছা করেন, তাঁহারা Westland সাহেবের কৃত যশোহরের বৃত্তান্ত, এবং Stewart সাহেবের কৃত বাঙ্গালার ইতিহাস পাঠ করুন।"

বঙ্কিমচন্দ্রের এতাদৃশ উক্তি সত্ত্বেও, 'সীতারাম' গ্রন্থখানি ইতিহাস এবং সাহিত্য উভয় দিক হইতেই বিশেষভাবে আলোচিত হইয়াছে। অক্ষয়কুমার মৈত্রেয়, রাখালদাস বন্দ্যোপাধ্যায়, রমা-প্রসাদ চন্দ এবং অক্ষয়কুমার দত্তগুপ্ত 'সীতারামে'র ঐতিহাসিকতা সম্বন্ধে আলোচনা করিয়াছেন। এই প্রসঙ্গে পরিষৎ-সংস্করণ 'সীতারামে' সন্নিবেশিত আচার্য্য যদুনাথ সরকার-লিখিত 'ঐতিহাসিক ভূমিকা'টি বিশেষভাবে উল্লেখযোগ্য। 'আনন্দমঠ', 'দেবী চৌধুরাণী' প্রভৃতির ন্যায় 'সীতারামে'র 'বিজ্ঞাপনে'ও বঙ্কিমচন্দ্র ইহাকে 'ঐতিহাসিক উপন্যাস বলিতে অস্বীকার করিয়াছেন। আচার্য্য যদুনাথ কিন্তু পূর্ব্ব পূর্ব্ব পুস্তকে উদ্ধৃত কারণাবলীর নিরিখে এই পুস্তক সম্বন্ধে বঙ্কিমচন্দ্রের অস্বীকারবাণী গ্রহণ করিতে পারেন নাই। তিনি লিখিয়াছেন, 'এই গ্রন্থখানি ইউরোপীয় সাহিত্যে রচিত হইলে সেখানকার গুণিগণ ইহাকে ঐতিহাসিক উপন্যাসের শ্রেণীতে নিঃসন্দেহ স্থান দিতেন।' ইহার ব্যাখ্যা স্বরূপ আচার্য্য যদুনাথ লিখিতেছেন :

"অর্থাৎ, বঙ্কিমচন্দ্র সীতারাম নামক রাজার জীবনের ঘটনাগুলির ও সেই যুগের বাঙ্গালার অবস্থার যে বিবরণ দিয়াছেন, তাহা অধিকাংশ একেবারে সত্য; ইহার কোন স্থানেই ঐতিহাসিক সত্যের প্রচণ্ড অপলাপ করেন নাই; ইতিহাসে পরিচিত কোন বিখ্যাত সাধুকে উপন্যাসের পাতায় ঠগ বলিয়া অঙ্কিত করিলে যে দূষিত কল্পনা হইত, সীতারামে কোথাও তাহা হয় নাই। এর উপর, সেই যুগে প্রজা ও

শাসকের সম্বন্ধ, দেশের দশা, যুদ্ধবিগ্রহ প্রণালী বঙ্কিম অক্ষরে অক্ষরে সত্য করিয়া আঁকিয়াছেন, অর্থাৎ এই উপন্যাসখানির দৃশ্যপট একেবারে সত্য।"

ইহার প্রমাণস্বরূপ আচার্য্য যদুনাথ ১৩২২ সালে প্রকাশিত সতীশচন্দ্র মিত্রের 'যশোহর খুলনার ইতিহাস'—২য় খণ্ডে বর্ণিত সীতারামের প্রকৃত বিবরণের প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ করিয়াছেন। সে যুগের ফারসী সরকারী কাগজ এবং ফরাসী কুঠিয়াল সাহেবদের চিঠি হইতে ঐ সময়কার দেশের ইতিহাস অতি বিশদ ও বিশুদ্ধভাবে জানা যায়। সীতারামের 'প্রকৃত জীবনী'ও নবাবিষ্কৃত তথ্যের নিরিখে সতীশচন্দ্রের পুস্তকের পরিপূরক স্বরূপ যদুনাথ সংক্ষেপে প্রদান করিয়াছেন। অনুসন্ধিৎসু পাঠক ইহা পড়িলে বঙ্কিমচন্দ্রের 'সীতারামে'র ঐতিহাসিকত্ব যাচাই করিয়া লইতে পারিবেন।

সাহিত্যের দিক হইতেও সুধী মনীষিগণ 'সীতারাম' বিশ্লেষণ করিয়াছেন। মনস্বী বিপিনচন্দ্র পাল এবং পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়ের বিশ্লেষণ এখানে বিশেষ করিয়া উল্লেখ করিতে হয়। 'বঙ্কিমচন্দ্রের ত্রয়ী' প্রবন্ধে 'দেবী চৌধুরাণী'র আলোচনার পর বন্দ্যোপাধ্যায় মহাশয় সীতারাম প্রবন্ধে লিখিয়াছেন :

"সীতারাম উপন্যাসে যেন দেবী চৌধুরাণীর obverse proposition solve বা কতটা বিরোধী ভাবের ব্যঞ্জনা দেখান হইয়াছে। এখানে পুরুষ প্রকট; সীতারাম রায় কর্ম্মী ও তেজস্বী পুরুষ। তাঁহার তিন স্ত্রী—শ্রী, নন্দা ও রমা। শ্রী যেন ঐশ্বর্য্য, নন্দা যেন হ্লাদিনী, রমা যেন হ্রী বা মোদিনী। রাজার রাণী যেমন হইতে হয়, ঘরণী-গৃহিণী যেমন হইতে হয়, নন্দা তেমনই। স্বামীর প্রতি প্রগাঢ় ভক্তিমতী, স্বামীর গৌরবে গৌরবান্বিতা, স্বামীর মর্য্যাদা রক্ষায় সদা নিরতা; বাঙ্গালার গৃহ কুলাঙ্গনার এক দিকের একটা আদর্শ নন্দা। রমা যেন মোমের পুতুল, সোহাগের খুঁচি, যেন আদিরসের মঞ্জুষা; স্বামীর সোহাগে সদাই যেন গলিয়া পড়িতেছেন; স্বামীর মহত্ত্বে বা গৌরবে গৌরবান্বিত হইবার শক্তি নাই, স্বামীকে লইয়া খেলা করিবার প্রবৃত্তি বেশ ভাল আছে। ফলে, রমা সদা ভীতা ও সঙ্কুচিতা; সে স্বামীকে পাইলে পুতুল খেলা করিতে ভালবাসে, স্বামীর রাজগিরির দেশাত্ম-বোধের কোন ধারও ধারে না।...কিন্তু শ্রী—সে কেমন নারী! প্রিয়প্রাণহন্ত্রী হইবার আশঙ্কায় শ্রী স্বামিবর্জ্জিতা; সে বর্জ্জনকালে কিশোর বয়সে তাহাব কেমন শিক্ষা দীক্ষা হইয়াছিল, তাহার কোন পরিচয় গ্রন্থকার দেন নাই। শ্রী ফুটিল গঙ্গারামের রক্ষা ব্যাপারে, দ্বিখণ্ড বটশাখায় দাঁড়াইয়া লোক সমাহরণে ও উৎসাহদানে শ্রী ফুটিয়া উঠিল—বিদ্যুদ্বিলাসের মত ভ্রাতা ও স্বামীর প্রাণসংশয় বুঝিয়া একবার শ্রী বাঙ্গালী মেয়ের মতন ফুটিয়া উঠিয়াছিল। তাহার পর শ্রী একটা প্রহেলিকা; সন্ন্যাসিনী ভৈরবী বটে, কিন্তু জগন্নাথের রথের দড়ির টানের মত তাহার হৃদয়ে স্বামী-ঘর করিবার সাধটুকু বেশ জাগিতেছে। অথচ সীতারাম যখন তাহার দ্বারস্থ, তাহার জন্য পাগল, সে পাগলামির ফলে রাজ্য যায়, স্বাধীনতা যায়, তখন শ্রী পাষাণী। এই পাষাণ ভাবটাই সীতারামের পুরুষাকারের তাসের ঘর শেষে ভাঙ্গিয়া দিল।...সীতারাম হেন পুরুষ,—যে দেশের জন্য, জাতির জন্য পাগল, যে স্বীয় পুরুষাকারের প্রভাবে অঘটন ঘটাইয়াছিল, যাহার জীবনে ধ্যান-জ্ঞান মামুদাবাদ ও ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠা,—তেমন একনিষ্ঠ সাধক এমন মোহে পড়িবে কেন? একনিষ্ঠার এমন পরিণাম হয় না। যাহার একনিষ্ঠা আছে, সে সাধনায় সিদ্ধিলাভ না করিলে, নিশ্চিন্ত না হইলে, তাহার মন অন্য দিকে যাইবে না। সীতারাম বিপদ্‌বেষ্টিত হইয়াও পতঙ্গের ন্যায় শ্রীর রূপে পুড়িয়া মরিল। শ্রীই বা এমন কোন্ দেশের ভৈরবী যে ধর্ম্মরাজ্য ছারেখারে যাইতেছে দেখিয়াও টলিল না, সর্ব্বনাশ করিয়া তবে বাহির হইল!"...(পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়ের রচনাবলী, ১ম খণ্ড, পৃঃ ১৪২-৩ পরিষৎ-সংস্করণ)

'সীতারামে'র ইংরেজী অনুবাদ ১৯০৩ সনে কলিকাতা হইতে প্রকাশিত হয়। ১৯০১ সনে মহীশূর হইতে কানাড়ী অনুবাদ এবং ১৯১০ সনে মাদ্রাজ হইতে তামিল অনুবাদ বাহির হইয়াছিল। কলিকাতার সাধারণ রঙ্গমঞ্চে 'সীতারামে'র নাট্যরূপও বহুবার প্রদর্শিত হইয়াছে। গিরিশচন্দ্র ঘোষ-কৃত 'সীতারামে'র নাট্যরূপ পুস্তকাকারে প্রকাশিত হয়।

বঙ্কিমচন্দ্রের কয়েকখানি প্রধান উপন্যাসের মূল ভাবধারা বিশ্লেষণ করিয়া বিপিনচন্দ্র পাল মহাশয় কয়েকটি মূল্যবান কথা বলিয়াছেন। এই কথাগুলি উদ্ধৃত করিয়া বর্ত্তমান প্রসঙ্গ শেষ করি :

"বিষবৃক্ষ, চন্দ্রশেখর এবং কৃষ্ণকান্তের উইলে, বঙ্কিমচন্দ্র তাঁহার রসসৃষ্টিকে কেবল আরও উন্নত এবং পরিস্ফুট করিয়া তোলেন তাহা নহে, কিন্তু সার্ব্বজনীন মানবতার ভূমি হইতে এগুলিকে পৃথক করিয়া বাঙ্গালী চরিত্রের এবং বাঙ্গালী সমাজের বৈশিষ্ট্যের দ্বারা সাজাইয়া তোলেন। সূর্য্যমুখী ও

কুন্দনন্দিনীতে, সুন্দরী এবং শৈবলিনীতে, ভ্রমর এবং রোহিণীতে আমরা কেবল সাধারণ নারীত্বের সার্ব্বজনীন মূর্ত্তিই দেখি না, কিন্তু সার্ব্বজনীন নারীত্ব কোন্ আকারে কিরূপে বাংলার মাটি, বাংলার জলবায়ু, বাংলার ঘাট মাঠ, বাংলার নৈসর্গিক প্রকৃতি এবং পারিবারিক ও সামাজিক জীবনের দ্বারা বিশিষ্ট হইয়া কোন্ কোন্ মূর্ত্তিতে ফুটিয়া উঠে, ইহাও প্রত্যক্ষ করি। প্রতিদিন যে পথে-ঘাটে বেড়াই, যে নদী-তরঙ্গ এবং সাঁঝের আকাশ দেখি, তাহাই যখন আলোক-ছবিতে কিম্বা সুনিপুণ চিত্রকরের তুলিকায় ফুটিয়া উঠে, তখন তাহার মধ্যে যে রূপ দেখিতে পাই, পূর্ব্বে তাহা দেখি নাই। আর দেখি নাই এইজন্য যে, সেদিকে কোনদিন লক্ষ্য করি নাই। এত সৌন্দর্য্যের ভিতরে যে প্রাতঃসন্ধ্যায় ঘুরিয়া বেড়াই, ছবি দেখিবার পূর্ব্বে ইহা বুঝি নাই। বুঝি নাই বলিয়া তাহার মর্য্যাদা করি নাই। কিন্তু যেদিন ইহার ছবি দেখিলাম, সেদিন হইতে এই চিরপরিচিত পথ-ঘাটের দাম যেন বাড়িয়া গেল। ঠিক এইরূপে বিষবৃক্ষ, চন্দ্রশেখর এবং কৃষ্ণকান্তের উইল শিক্ষিত বাঙ্গালীর নিকটে তাহার সামাজিক এবং পারিবারিক জীবনের মূল্যটা বাড়াইয়া দিল। এতদিন বাঙ্গালী ভাবিত যে য়ুরোপীয় সমাজে এবং পাশ্চাত্য জাতীয় লোকদিগের পারিবারিক জীবনে যে রস ও আনন্দের উৎস উৎসারিত হইয়া উঠে, হতভাগ্য বাঙ্গালী-জীবনে তাহা সম্ভবে না। বিষবৃক্ষ প্রভৃতি উপন্যাস প্রচার করিয়া বঙ্কিমচন্দ্র শিক্ষিত বাঙ্গালীর চোখে আঙ্গুল দিয়া দেখাইয়া দিলেন—বিবিধ রসের উৎস ও রসমূর্ত্তির উপকরণ কেবল য়ুরোপেই যে আছে তাহা নহে, বাঙ্গালীর ঘরে ঘরে তাহা আছে।...এইভাবে এই তিনখানি উপন্যাসের সাহায্যে বঙ্কিমচন্দ্র বাংলার নবযুগের নবীন সাধনাকে পরিপুষ্ট করিয়া তোলেন।

দুর্গেশ-নন্দিনী, কপালকুণ্ডলা এবং মৃণালিনীতে সার্ব্বজনীন মানব-প্রকৃতির স্বাভাবিক ভোগাধিকার প্রতিষ্ঠা করিয়া বঙ্কিমচন্দ্র বাঙ্গালীকে আত্ম-চরিতার্থতার পথে বাহিরের বন্ধন-মুক্ত করিতে চেষ্টা করেন। এই ভোগের পথ যে সোজা পথ নয়, বাহিরের বন্ধন ছিঁড়িলেই যে এই ভোগের পথে যাইয়া মানুষ সম্যক আত্ম-চরিতার্থতা লাভ করিতে পারে না, এ পথে পদে পদে কত বিঘ্ন কত বাধা, আত্ম-চরিতার্থতা লাভ করা দূরে থাক, আত্মহত্যার যে কত আশঙ্কা,—বিষবৃক্ষে, চন্দ্রশেখরে এবং কৃষ্ণকান্তের উইলে তিনি তাহা বিশেষভাবে ফুটাইয়া তুলিতে চেষ্টা করেন। আধুনিক য়ুরোপীয় evolution বা অভিব্যক্তিবাদের ভাষায় দুর্গেশনন্দিনী প্রভৃতিকে রসরাজ্যে মানবেব আত্ম-চরিতার্থতার অভিব্যক্তিধারাতে thesis-এর অবস্থা বলা যায়। বিষবৃক্ষ প্রভৃতিকে এই অভিব্যক্তিধারাতে antithesis-এর অবস্থা বলা যায়। দুর্গেশ-নন্দিনী প্রভৃতিতে সহজ রসবিলাপের ছবি দেখিতে পাই। এখানকার কথা সহজ ভোগ। বিষবৃক্ষে, চন্দ্রশেখরে এবং কৃষ্ণকান্তের উইলে ভোগের প্রবৃত্তির সঙ্গে সংযমের ও সমাজ-শাসনের একটা প্রবল বিরোধ ফুটিয়া উঠিয়াছে। কিন্তু এখানে কোনও সন্ধির কথা বা সমন্বয়ের সংকেত নাই। বঙ্কিমচন্দ্র তাঁহার শেষ তিনখানি উপন্যাসে এই সন্ধি বা সমন্বয়ের প্রতিষ্ঠা করিবার চেষ্টা করেন। ইহাই আনন্দমঠ, দেবী-চৌধুরাণী এবং সীতারামের বিশেষত্ব। কেবল রসমূর্ত্তির সৃষ্টি করিবার উদ্দেশ্যে বঙ্কিমচন্দ্র আনন্দমঠ, দেবীচৌধুরাণী বা সীতারামের রচনায় প্রবৃত্ত হন নাই। এই তিনখানির উদ্দেশ্য ছিল স্বদেশবাসী-দিগকে ভারতের উচ্চাঙ্গের কর্ম্মযোগে দীক্ষিত করা।" ("নবযুগের বাংলা" পৃঃ ১৭৩-৭৫)

**শ্রীযোগেশচন্দ্র বাগল**

[ **দ্রষ্টব্য** : এই অধ্যায় দুইটি রচনায় অন্যান্য পুস্তকের মধ্যে "বঙ্কিম-প্রসঙ্গ," "বঙ্কিম-জীবনী," বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত সাহিত্য-সাধক-চরিতমালার অন্তর্গত "বঙ্কিম চট্টোপাধ্যায়" এবং "বঙ্কিম গ্রন্থাবলী" হইতে বিশেষ সাহায্য লইয়াছি। সমসাময়িক পত্রপত্রিকা হইতেও তথ্যাদি সংগ্রহ করিতে হইয়াছে।—লেখক ]

---

# দুর্গেশনন্দিনী

## প্রথম খণ্ড

### প্রথম পরিচ্ছেদ ঃ দেবমন্দির

৯৯৭ বঙ্গাব্দের নিদাঘশেষে একদিন একজন অশ্বারোহী পুরুষ বিষ্ণুপুর হইতে মান্দারণের পথে একাকী গমন করিতেছিলেন। দিনমণি অস্তাচলগমনোদ্যোগী দেখিয়া অশ্বারোহী দ্রুতবেগে অশ্ব সঞ্চালন করিতে লাগিলেন। কেন না, সম্মুখে প্রকাণ্ড প্রান্তর; কি জানি, যদি কালধর্ম্মে প্রদোষকালে প্রবল ঝটিকা বৃষ্টি আরম্ভ হয়, তবে সেই প্রান্তরে, নিরাশ্রয়ে যৎপরনাস্তি পীড়িত হইতে হইবে। প্রান্তর পার হইতে না হইতেই সূর্য্যাস্ত হইল; ক্রমে নৈশ গগন নীলনীরদমালায় আবৃত হইতে লাগিল। নিশারম্ভেই এমন ঘোরতর অন্ধকার দিগন্ত-সংস্থিত হইল যে, অশ্বচালনা অতি কঠিন বোধ হইতে লাগিল। পান্থ কেবল বিদ্যুদ্দীপ্তি-প্রদর্শিত পথে কোন মতে চলিতে লাগিলেন।

অল্পকাল মধ্যে মহারবে নৈদাঘ ঝটিকা প্রধাবিত হইল, এবং সঙ্গে সঙ্গে প্রবল বৃষ্টিধারা পড়িতে লাগিল। ঘোটকারূঢ় ব্যক্তি গন্তব্য পথের আর কিছুমাত্র স্থিরতা পাইলেন না। অশ্ব-বল্গা শ্লথ করাতে অশ্ব যথেচ্ছ গমন করিতে লাগিল। এইরূপ কিয়দ্দূর গমন করিলে ঘোটকাচরণে কোন কঠিন দ্রব্যসংঘাতে ঘোটকের পদস্খলন হইল। ঐ সময়ে একবার বিদ্যুৎ প্রকাশ হওয়াতে পথিক সম্মুখে প্রকান্ড ধবলাকার কোন পদার্থ চকিতমাত্র দেখিতে পাইলেন। ঐ ধবলাকার স্তূপ অট্টালিকা হইবে, এই বিবেচনায় অশ্বারোহী লাফ দিয়া ভূতলে অবতরণ করিলেন। অবতরণমাত্র জানিতে পারিলেন যে, প্রস্তরনির্ম্মিত সোপানাবলীর সংস্রবে ঘোটকের চরণ স্খলিত হইয়াছিল; অতএব নিকটে আশ্রয়-স্থান আছে জানিয়া, অশ্বকে ছাড়িয়া দিলেন। নিজে অন্ধকারে সাবধানে সোপানমার্গে পদক্ষেপ করিতে লাগিলেন। অচিরাৎ তড়িতালোকে জানিতে পারিলেন যে, সম্মুখস্থ অট্টালিকা এক দেবমন্দির। কৌশলে মন্দিরের ক্ষুদ্র দ্বারে উপস্থিত হইয়া দেখিলেন যে, দ্বার রুদ্ধ; হস্তমার্জ্জনে জানিলেন, দ্বার বহির্দ্দিক্ হইতে রুদ্ধ হয় নাই। এই জনহীন প্রান্তরস্থিত মন্দিরে এমন সময়ে কে ভিতর হইতে অর্গল আবদ্ধ করিল, এই চিন্তায় পথিক কিঞ্চিৎ বিস্মিত ও কৌতূহলাবিষ্ট হইলেন। মস্তকোপরি প্রবল বেগে ধারাপাত হইতেছিল, সুতরাং যে কোন ব্যক্তি দেবালয়-মধ্যবাসী হউক, পথিক দ্বারে ভূয়োভূয়োঃ বলদর্পিত করাঘাত করিতে লাগিলেন, কেহই দ্বারোন্মোচন করিতে আসিল না। ইচ্ছা, পদাঘাতে কবাট মুক্ত করেন, কিন্তু দেবালয়ের পাছে অমর্য্যাদা হয়, এই আশঙ্কায় পথিক তত দূর করিলেন না; তথাপি তিনি কবাটে যে দারুণ করপ্রহার করিতেছিলেন, কাষ্ঠের কবাট তাহা অধিকক্ষণ সহিতে পারিল না, অল্পপরেই অর্গলচ্যুত হইল। দ্বার খুলিয়া যাইবামাত্র যুবা যেমন মন্দিরাভ্যন্তরে প্রবেশ করিলেন, অমনই মন্দিরমধ্যে অস্ফুট চীৎকারধ্বনি তাঁহার কর্ণে প্রবেশ করিল ও তন্মুহূর্ত্তে মুক্ত দ্বারপথে ঝটিকাবেগ প্রবাহিত হওয়াতে তথা যে ক্ষীণ প্রদীপ জ্বলিতেছিল, তাহা নিবিয়া গেল। মন্দিরমধ্যে মনুষ্যই বা কে আছে, দেবই বা কি মূর্ত্তি, প্রবেষ্টা তাহার কিছুই দেখিতে পাইলেন না। আপনার অবস্থা এইরূপ দেখিয়া নির্ভীক যুবা পুরুষ কেবল ঈষৎ হাস্য করিয়া, প্রথমতঃ ভক্তিভাবে মন্দিরমধ্যস্থ অদৃশ্য দেবমূর্ত্তিকে উদ্দেশে প্রণাম করিলেন। পরে গাত্রোত্থান করিয়া অন্ধকারমধ্যে ডাকিয়া কহিলেন, "মন্দিরমধ্যে কে আছে?" কেহই প্রশ্নের উত্তর করিল না; কিন্তু অলঙ্কারঝঙ্কারশব্দ কর্ণে প্রবেশ করিল। পথিক তখন বৃথা বাক্যব্যয় নিষ্প্রয়োজন বিবেচনা করিয়া বৃষ্টিধারা ও ঝটিকার প্রবেশ রোধার্থ দ্বার যোজিত করিলেন, এবং ভগ্নার্গলের পরিবর্ত্তে আত্মশরীর দ্বারে নিবিষ্ট করিয়া পুনর্ব্বার কহিলেন, "যে কেহ মন্দিরমধ্যে থাক, শ্রবণ কর; এই আমি সশস্ত্র দ্বারদেশে বসিলাম, আমার বিশ্রামের বিঘ্ন করিও না। বিঘ্ন করিলে, যদি পুরুষ হও, তবে ফলভোগ করিবে; আর যদি স্ত্রীলোক হও, তবে নিশ্চিন্ত হইয়া নিদ্রা যাও, রাজপুত-হস্তে অসিচর্ম্ম থাকিতে তোমাদিগের পদে কুশাঙ্কুরও বিঁধিবে না।"

"আপনি কে?" বামাস্বরে মন্দিরমধ্য হইতে প্রশ্ন হইল। শুনিয়া সবিস্ময়ে পথিক উত্তর করিলেন, "স্বরে বুঝিতেছি, এ প্রশ্ন কোন সুন্দরী করিলেন। আমার পরিচয়ে আপনার কি হইবে?"

মন্দিরমধ্য হইতে উত্তর হইল, "আমরা বড় ভীত হইয়াছি।"

যুবক তখন কহিলেন, "আমি যেই হই, আমাদিগের আত্মপরিচয় আপনারা দিবার রীতি নাই। কিন্তু আমি উপস্থিত থাকিতে অবলাজাতির কোন প্রকার বিঘ্নের আশঙ্কা নাই।"

রমণী উত্তর করিল, "আপনার কথা শুনিয়া আমার সাহস হইল, এতক্ষণ আমরা ভয়ে মৃতপ্রায় ছিলাম। এখনও আমার সহচরী অর্দ্ধমূর্চ্ছিতা রহিয়াছেন। আমরা সায়াহ্নকালে এই শৈলেশ্বর শিব পূজার জন্য আসিয়াছিলাম। পরে ঝড় আসিলে, আমাদিগের বাহক দাস-দাসীগণ আমাদিগকে ফেলিয়া কোথায় গিয়াছে, বলিতে পারি না।"

যুবক কহিলেন, চিন্তা করিবেন না, আপনারা বিশ্রাম করুন, কাল প্রাতে আমি আপনাদিগকে গৃহে রাখিয়া আসিব।" রমণী কহিল, "শৈলেশ্বর আপনার মঙ্গল করুন।"

অর্দ্ধরাত্রে ঝটিকা বৃষ্টি নিবারণ হইলে, যুবক কহিলেন, "আপনারা এইখানে কিছুকাল কোনরূপে সাহসে ভর করিয়া থাকুন। আমি একটা প্রদীপ সংগ্রহের জন্য নিকটবর্ত্তী গ্রামে যাই।"

এই কথা শুনিয়া যিনি কথা কহিতেছিলেন, তিনি কহিলেন, "মহাশয়, গ্রাম পর্য্যন্ত যাইতে হইবে না। এই মন্দিরের রক্ষক একজন ভৃত্য অতি নিকটেই বসতি করে; জ্যোৎস্না প্রকাশ হইয়াছে, মন্দিরের বাহির হইতে তাহার কুটীর দেখিতে পাইবেন। সে ব্যক্তি একাকী প্রান্তরমধ্যে বাস করিয়া থাকে, এজন্য সে গৃহে সর্ব্বদা অগ্নি জ্বালিবার সামগ্রী রাখে।"

যুবক এই কথানুসারে মন্দিরের বাহিরে আসিয়া জ্যোৎস্নার আলোকে দেবালয়রক্ষকের গৃহ দেখিতে পাইলেন। গৃহদ্বারে গমন করিয়া তাহার নিদ্রাভঙ্গ করিলেন। মন্দিররক্ষক ভয়প্রযুক্ত দ্বারোদ্ঘাটন না করিয়া, প্রথমে অন্তরাল হইতে কে আসিয়াছে দেখিতে লাগিল। বিশেষ পর্য্যবেক্ষণে পথিকের কোন দস্যুলক্ষণ দৃষ্ট হইল না; বিশেষতঃ তৎস্বীকৃত অর্থের লোভ সম্বরণ করা তাহার পক্ষে কষ্টসাধ্য হইয়া উঠিল। সাত পাঁচ ভাবিয়া মন্দিররক্ষক দ্বার খুলিয়া প্রদীপ জ্বালিয়া দিল।

পান্থ প্রদীপ আনিয়া দেখিলেন, মন্দিরমধ্যে শ্বেত-প্রস্তর-নির্ম্মিত শিবমূর্ত্তি স্থাপিত আছে। সেই মূর্ত্তির পশ্চাদ্ভাগে দুইজন মাত্র কামিনী। যিনি নবীনা, তিনি দীপ দেখিবামাত্র সাবগুণ্ঠনে নম্রমুখী হইয়া বসিলেন। পরন্তু তাঁহার অনাবৃত প্রকোষ্ঠে হীরকমণ্ডিত চূড় এবং বিচিত্র কারুকার্য্যখচিত পরিচ্ছদ, তদুপরি রত্নাভরণপারিপাট্য দেখিয়া পান্থ নিঃসন্দেহ জানিতে পারিলেন যে, এই নবীনা হীনবংশসম্ভূতা নহে। দ্বিতীয় রমণীর পরিচ্ছদের অপেক্ষাকৃত হীনার্ঘতায় পথিক বিবেচনা করিলেন যে, ইনি নবীনার সহচারিণী দাসী হইবেন; অথচ সচরাচর দাসীর অপেক্ষা সম্পন্না। বয়ঃক্রম পঞ্চত্রিংশৎ বর্ষ বোধ হইল। সহজেই যুবা পুরুষের উপলব্ধি হইল যে, বয়োজ্যেষ্ঠারই সহিত তাঁহার কথোপকথন হইতেছিল। তিনি সবিস্ময়ে ইহাও পর্য্যবেক্ষণ করিলেন যে, তদুভয় মধ্যে কাহারও পরিচ্ছদ এতদ্দেশীয় স্ত্রীলোকদিগের ন্যায় নহে, উভয়েই পশ্চিমদেশীয়, অর্থাৎ হিন্দুস্থানী স্ত্রীলোকের বেশধারিণী। যুবক মন্দিরাভ্যন্তরে উপযুক্ত স্থানে প্রদীপ স্থাপন করিয়া রমণীদিগের সম্মুখে দাঁড়াইলেন। তখন তাঁহার শরীরোপরি দীপরশ্মিসমূহ প্রপতিত হইলে রমণীরা দেখিলেন যে, পথিকের বয়ঃক্রম পঞ্চবিংশতি বৎসরের কিঞ্চিন্মাত্র অধিক হইবে; শরীর এতাদৃশ দীর্ঘ যে অন্যের তাদৃশ দৈর্ঘ্য অসৌষ্ঠবের কারণ হইত। কিন্তু যুবকের বক্ষোবিশালতা এবং সর্ব্বাঙ্গের প্রচুরায়ত গঠনগুণে সে দৈর্ঘ্য অলৌকিক শ্রীসম্পাদক হইয়াছে। প্রাবৃটসম্ভূত নবদূর্ব্বাদলতুল্য, অথবা তদধিক মনোজ্ঞ কান্তি; বসন্তপ্রসূত নবপত্রাবলীতুল্য বর্ণোপরি কবচাদি রাজপুত জাতির পরিচ্ছদ শোভা পাইতেছিল, কটিদেশে কটিবন্ধে কোষসম্বদ্ধ অসি, দীর্ঘ করে দীর্ঘ বর্শা ছিল; মস্তকে উষ্ণীষ, তদুপরি একখণ্ড হীরক; কর্ণে মুক্তাসহিত কুণ্ডল; কণ্ঠে রত্নহার।

পরস্পর সন্দর্শনে উভয় পক্ষই পরস্পরের পরিচয় জন্য বিশেষ ব্যগ্র হইলেন, কিন্তু কেহই প্রথমে পরিচয় জিজ্ঞাসার অভদ্রতা স্বীকার করিতে সহসা ইচ্ছুক হইলেন না।

## দ্বিতীয় পরিচ্ছেদ ঃ আলাপ

প্রথমে যুবক নিজ কৌতূহলপরবশতা প্রকাশ করিলেন। বয়োজ্যেষ্ঠাকে সম্বোধন করিয়া কহিলেন, "অনুভবে বুঝিতেছি, আপনারা ভাগ্যবানের পুরস্ত্রী, পরিচয় জিজ্ঞাসা করিতে সঙ্কোচ হইতেছে; কিন্তু আমার পরিচয় দেওয়ার পক্ষে যে প্রতিবন্ধক, আপনাদের সে প্রতিবন্ধক না থাকিতে পারে, এজন্য জিজ্ঞাসা করিতে সাহস করিতেছি।"

জ্যেষ্ঠা কহিলেন, "স্ত্রীলোকের পরিচয়ই বা কি? যাহারা কুলোপাধি ধারণ করিতে পারে না, তাহারা কি বলিয়া পরিচয় দিবে? গোপনে বাস করা যাহাদিগের ধর্ম্ম, তাহারা কি বলিয়া আত্মপ্রকাশ করিবে? যে দিন বিধাতা স্ত্রীলোককে স্বামীর নাম মুখে আনিতে নিষেধ করিয়াছেন, সেই দিন আত্মপরিচয়ের পথও বন্ধ করিয়াছেন।"

যুবক এ কথার উত্তর করিলেন না। তাঁহার মন অন্য দিকে ছিল। নবীনা রমণী ক্রমে ক্রমে অবগুণ্ঠনের কিয়দংশ অপসৃত করিয়া সহচরীর পশ্চাদ্ভাগ হইতে অনিমেষচক্ষুতে যুবকের প্রতি দৃষ্টি করিতেছিলেন। কথোপকথনমধ্যে অকস্মাৎ পথিকেরও সেই দিকে দৃষ্টিপাত হইল; আর দৃষ্টি ফিরিল না; তাঁহার বোধ হইল, যেন তাদৃশ অলৌকিক রূপরাশি আর কখন দেখিতে পাইবেন না। যুবতীর চক্ষুর্দ্বয়ের সহিত পথিকের চক্ষু সংমিলিত হইল। যুবতী অমনি লোচনযুগল বিনত করিলেন। সহচরী বাক্যের উত্তর না পাইয়া পথিকের মুখপানে চাহিলেন। কোন দিকে তাঁহার দৃষ্টি, তাহাও নিরীক্ষণ করিলেন, এবং সমভিব্যাহারিণী যে যুবক প্রতি সতৃষ্ণনয়নে চাহিতেছিলেন, তাহা জানিতে পারিয়া, নবীনার কানে কানে কহিলেন, "কি লো! শিবসাক্ষাৎ স্বয়ম্বরা হবি না কি?"

নবীনা, সহচরীকে অঙ্গুলিনিপীড়িত করিয়া, তদ্রূপ মৃদুস্বরে কহিল, "তুমি নিপাত যাও।" চতুরা সহচারিণী এই দেখিয়া মনে মনে ভাবিলেন যে, যে লক্ষণ দেখিতেছি, পাছে এই অপরিচিত যুবা পুরুষের তেজঃপুঞ্জ কান্তি দেখিয়া আমার হস্তসমর্পিতা এই বালিকা মন্মথশরজালে বিদ্ধ হয়; তবে আর কিছু হউক না হউক, ইহার মনের সুখ চিরকালের জন্য নষ্ট হইবে, অতএব সে পথ এখনই রুদ্ধ করা আবশ্যক। কিরূপেই বা এ অভিপ্রায় সিদ্ধ হয়? যদি ইঙ্গিতে বা ছলনাক্রমে যুবককে স্থানান্তরে প্রেরণ করিতে পারি, তবে তাহা কর্ত্তব্য বটে, এই ভাবিয়া নারী-স্বভাবসিদ্ধ চতুরতার সহিত কহিলেন, "মহাশয়! স্ত্রীলোকের সুনাম এমনই অপদার্থ বস্তু যে, বাতাসের ভর সহে না। আজিকার এ প্রবল ঝড়ে রক্ষা পাওয়া দুষ্কর, অতএব এক্ষণে ঝড় থামিয়াছে, দেখি যদি আমরা পদব্রজে বাটী গমন করিতে পারি।"

যুবা পুরুষ উত্তর করিলেন, "যদি একান্ত এ নিশীথে আপনারা পদব্রজে যাইবেন, তবে আমি আপনাদিগকে রাখিয়া আসিতেছি। এক্ষণে আকাশ পরিষ্কার হইয়াছে, আমি এতক্ষণ নিজস্থানে যাত্রা করিতাম, কিন্তু আপনার সখীর সদৃশ রূপসীকে বিনা রক্ষকে রাখিয়া যাইব না বলিয়াই এখন এ স্থানে আছি।"

কামিনী উত্তর করিল, "আপনি আমাদিগের প্রতি যেরূপ দয়া প্রকাশ করিতেছেন, তাহাতে পাছে আমাদিগকে অকৃতজ্ঞ মনে করেন, এজন্যই সকল কথা ব্যক্ত করিয়া বলিতে পারিতেছি না। মহাশয়! স্ত্রীলোকের মন্দ কপালের কথা আপনার সাক্ষাতে আর কি বলিব। আমরা সহজে অবিশ্বাসিনী; আপনি আমাদিগকে রাখিয়া আসিলে আমাদিগের সৌভাগ্য, কিন্তু যখন আমার প্রভু—এই কন্যার পিতা—ইহাকে জিজ্ঞাসা করিবেন, তুমি এ রাত্রে কাহার সঙ্গে আসিয়াছ, তখন ইনি কি উত্তর করিবেন?"

যুবক ক্ষণকাল চিন্তা করিয়া কহিলেন, "এই উত্তর করিবেন যে, আমি মহারাজ মানসিংহের পুত্র জগৎসিংহের সঙ্গে আসিয়াছি।"

যদি তন্মুহূর্ত্তে মন্দিরমধ্যে বজ্রপতন হইত, তাহা হইলেও মন্দিরবাসিনী স্ত্রীলোকেরা অধিকতর চমকিত হইয়া উঠিতেন না। উভয়েই অমনি গাত্রোত্থান করিয়া দণ্ডায়মান হইলেন। কনিষ্ঠা শিবলিঙ্গের পশ্চাতে সরিয়া গেলেন। বাগ্‌বিদগ্ধা বয়োধিকা গলদেশে অঞ্চল দিয়া দণ্ডবৎ হইলেন; অঞ্জলিবদ্ধকরে কহিলেন, "যুবরাজ! না জানিয়া সহস্র অপরাধ করিয়াছি, অবোধ স্ত্রীলোকদিগকে নিজগুণে মার্জ্জনা করিবেন।"

